কোন সূত্রে এ কথাটি প্রচারিত হয়ে এসেছে যে, আড়াই কিংবা তিন বছর যাবৎ ওহী অবতীর্ণ বন্ধ ছিল। কিন্তু এ ব্যাপারে নির্ভরযোগ্য কোন সনদ না থাকায় এ বিশ্বাসযোগ্যতার ব্যাপারে নানা প্রশ্ন ওঠে। একটু চিন্তা-ভাবনা এবং গবেষণা করলে যে সহজ সত্যটা প্রতিভাত হয়ে ওঠে তা হচ্ছে প্রথম ওহী নাযিল হওয়ার সময় অপটু নবী ﷺ যখন ওহী লাভ করলেন, তখন তার মনোজগতে এক বিরাট বিপব সূচিত হল। তিনি কতটা যেন হকচকিয়ে উঠলেন। কিছু বিস্ময় কিছু ভয় এবং কৌতুহলের সংমিশ্রনে তিনি যেন বিহ্বল হয়ে পড়লেন। এমন এক অবস্থার প্রেক্ষাপটে নবী ﷺ যাতে তাঁর বিহ্বলতা কাটিয়ে উঠে সহজ ও স্বাভাবিকভাবে পরবর্তী ওহী গ্রহণ করতে সক্ষম হতে পারেন এ উদ্দেশ্যেই সাময়িকভাবে অল্প কয়েক দিনের জন্য ওহী বন্ধ থাকার কথাটি প্রকৃত একটি যুক্তি কথা। কিন্তু আড়াই কিংবা তিন বছর যাবৎ ওহী বন্ধ থাকার কথাটি কোন যুক্তিতেই খাটে না। সেটি সত্য হলে ইসলামের ইতিহাস ভিন্নভাবে লিখিত পঠিত হতো। যেহেতু এ ক্ষেত্রে প্রমাণাদি নির্ভর আলোচনার অবকাশ খুবই কম সেহেতু তা যুক্তি নির্ভর হওয়া প্রয়োজন।[১]

ওহী বন্ধ থাকার সময় রাসূলুল্লাহ ﷺ অত্যন্ত চিন্তিত এবং বিচলিত বোধ করতেন। সহীহ বুখারী শরীফের তাবীর (স্বপ্নের ব্যাখ্যা) পর্বে বর্ণিত হয়েছে যে, ওহী বন্ধ হয়ে গেলে রাসূলুল্লাহ ﷺ এতই বিচলিত ও বিব্রতবোধ করতেন এবং তাঁর দুশ্চিন্তা ও অশ্বস্তিবোধ এতই অধিক বৃদ্ধি পেত যে, পর্বত শিখর হতে ঝাঁপ দিয়ে মৃত্যুবরণ করার জন্য তিনি মনস্থির করে ফেলতেন। কিন্তু এ উদ্দেশ্যে যখনই তিনি পর্বত শীর্ষে আরোহন করেছেন তখন জিবরাঈল (عليه السلام) তাঁর দৃষ্টিগোচর হয়েছেন। জিবরাঈল (عليه السلام) তাঁকে লক্ষ্য করে বলেছেন, 'হে মুহাম্মদ ﷺ আপনি আল্লাহর সত্যনবী।' এতশ্রবণে তাঁর প্রাণের অস্বস্তি ভাব স্তিমিত হয়ে আসত, মনে লাভ করতেন অনাবিল শান্তি, তারপর ফিরে আসতেন গৃহে। আবারও কোন সময় কিছু বেশীদিনের জন্য ওহী বন্ধ থাকলে একই অবস্থার পুনরাবৃত্তি হতো।[২]

**পুনরায় ওহীসহ জিবরাঈল (عليه السلام)-এর আগমন** (جبريل ينزل بالوحي مرة ثانية) :

হাফেয ইবনে হজর বলেন যে, নবী ﷺ -এর উপর প্রথম ওহী অবতীর্ণ হওয়ার সময় তিনি কিছুটা ভয়-ভীতির সঙ্গে বিস্ময়াভিভূত হয়ে পড়েন। তাঁর মানসিকতার ক্ষেত্রে কিছুটা বিহ্বলতার ভাবও পরিলক্ষিত হতে থাকে। এ প্রেক্ষিতেই আল্লাহ রাব্বুল আলামীন কিছুদিন ওহী নাযিল বন্ধ রাখেন, যাতে তিনি স্বাভাবিক অবস্থায় ফিরে যাওয়ার সুযোগ লাভ করেন।[৩] ঠিক তাই হলো, নবী করীম ﷺ প্রথম ওহী নাযিলের অসুবিধা থেকে মুক্ত হয়ে যখন মন মানসিকতার ক্ষেত্রে স্বাভাবিক হয়ে উঠলেন, তখন তাঁর এ ধারণা বদ্ধমূল হয়ে গেল যে, তিনি আল্লাহর বার্তা বাহক বা রাসূল মনোনীত হয়েছেন। এবং তাঁর নিকট যিনি ওহী নিয়ে আগমন করেছিলেন তিনি হচ্ছেন আসমানী দূত বা ওহীবাহক। এভাবে রহস্যাবৃত ব্যাপারটি যখন তাঁর নিকট পরিস্কার হয়ে গেল তখনই তিনি পরবর্তী ওহীর জন্য উন্মুখ হয়ে উঠলেন। ওহী গ্রহণের জন্য মানসিকভাবে যখন প্রস্তুত হয়ে গেলেন, তখন জিবরাঈল (عليه السلام) পুনরায় ওহী আগমন করলেন। সহীহ বুখারী শরীফের মধ্যে জাবের বিন আবদুল্লাহ (রাঃ) হতে বর্ণিত আছে যে, তিনি রাসূলুল্লাহ ﷺ-এর নিকট থেকে ওহী নিয়ে আগমন বন্ধের ঘটনা শ্রবণ করেন। ঘটনার বর্ণনা প্রসঙ্গে রাসূলুল্লাহ ﷺ বলেন,

(جاورت بحراء شهرًا فلما قضيت جوارى هبطت [فلما استبطنت الوادي] فنوديت، فنظرت عن يميني فلم أر شيئًا، ونظرت عن شمالي فلم أر شيئًا، ونظرت أمامي فلم أر شيئا، ونظرت خلفي فلم أرشيئًا، فرفعت رأسى فرأيت شيئًا، [فإذا الملك الذي جاءني بحراء جالس على كرسي بين السماء والأرض، فَجُئِثْتُ منه رعبًا حتى هويت إلى الأرض] فأتيت خديجة

---

[১] সামান্য কিছু ব্যাখ্যা ১১ নং টীকাতে দ্রষ্টব্য।

[২] সহীহ বুখারী শরীফে তাবীর পর্বে প্রথম প্রথম স্বপ্নযোগে ওহী প্রকাশিত হয় অধ্যায়ে, দ্বিতীয় খণ্ড ১০৩৪ পৃঃ দ্রষ্টব্য।

[৩] ফতহুলবারী ১ম খণ্ড ২৭ পৃঃ।

فقلت: [زملوني، زملوني]، دثروني، وصبوا على ماء باردًا)، قال: (فدثروني وصبوا على ماء باردًا، فنزلت: ﴿يَا أَيُّهَا الْمُدَّثِّرُ قُمْ فَأَنذِرْ وَرَبَّكَ فَكَبِّرْ وَثِيَابَكَ فَطَهِّرْ وَالرُّجْزَ فَاهْجُرْ﴾ [المدثر: ١: ٥])

"আমি পথ ধরে চলছিলাম এমন সময় হঠাৎ আকাশ থেকে একটি আওয়াজ আমার শ্রুতিগোচর হল। আকাশের দিকে দৃষ্টি নিক্ষেপ করতেই আমি সেই ফেরেশ্‌তাকে দেখতে পেলাম যিনি আমার নিকট হেরা গুহায় আগমন করেছিলেন। তিনি আকাশ ও পৃথিবীর মধ্যস্থানে কুরশীতে উপবিষ্ট ছিলেন। ভয়ে বিস্ময়ে আমার দৃষ্টি অবনত হয়ে এল। তারপর আমার সহধর্মিণীর নিকট এসে বললাম, 'আমাকে চাদর দিয়ে ঢেকে দাও।' তিনি আমাকে চাদর দিয়ে ঢেকে দিলেন। তারপর আল্লাহ তা'আলা বলেন, 'ওহে বস্ত্র আবৃত (ব্যক্তি)! ২. ওঠ, সতর্ক কর। ৩. আর তোমার প্রতিপালকের শ্রেষ্ঠত্ব ঘোষণা কর। ৪. তোমার পোশাক পরিচ্ছদ পবিত্র রাখ। ৫. (যাবতীয়) অপবিত্রতা থেকে দূরে থাক। [মুদ্দাস্‌সির (৭৪) : ১–৫] পর্যন্ত ওহী অবতীর্ণ করেন এরপর থেকে অবিরামভাবে ওহী অবতীর্ণ হতে থাকে।[1]

**ওহীর প্রকারভেদ (أقسام الوحى)** ঃ এখানে আমরা আলোচনার মূল বিষয়াদি থেকে একটু সরে গিয়ে, অর্থাৎ রেসালাত ও নবুওয়তের বরকতময় বিষয়াদির বিস্তৃত বিবরণ লিপিবদ্ধ করার পূর্বে ওহীর প্রকৃতি ও প্রকারভেদ সম্পর্কে কিছুটা আলোচনা করার প্রয়োজন বোধ করছি। কারণ, এটাই হচ্ছে রেসালাতের উৎস এবং প্রচারের উপায়। ওহীর প্রকৃতি এবং প্রকারভেদ সম্পর্কে আলামা ইবনে কাইয়ূম যে আলোচনা করেছেন তা নিম্নে লিপিবদ্ধ করা হলঃ

১. **সত্য স্বপ্ন** ঃ স্পপ্নের মাধ্যমে নবী কারীম (ﷺ)-এর উপর ওহী অবতীর্ণ হয়।

২. ফেরেশ্‌তা দেখা না দিয়ে অর্থাৎ অদৃশ্য অবস্থান থেকেই রাসূল (ﷺ)-এর অন্তরে ওহী প্রবেশ করিয়ে দেন। এ প্রসঙ্গে নবী কারীম (ﷺ) যেমনটি ইরশাদ করেছেন ঃ

(إن روح القدس نفث في روعى أنه لن تموت نفس حتى تستكمل رزقها، فاتقوا الله وأجملوا في الطلب، ولا يحملنكم استبطاء الرزق على أن تطلبوه بمعصية الله ، فإن ما عند الله لا ينال إلا بطاعته)

**অর্থ** ঃ 'জিবরাঈল (عليه السلام) ফেরেশ্‌তা আমার অন্তরে এ কথা নিক্ষেপ করলেন যে, কোন আত্মা সে পর্যন্ত মৃত্যুবরণ করবে না যে পর্যন্ত তার ভাগ্যে যতটুকু খাদ্যের বরাদ্দ রয়েছে পুরোপুরিভাবে তা পেয়ে না যাবে। অতএব, তোমরা আল্লাহকে সমীহ কর এবং রুজি অন্বেষণের জন্য ভাল পথ অবলম্বন কর। রুজি প্রাপ্তিতে বিলম্ব হওয়ায় তোমরা আল্লাহর অসন্তোষের পথ অন্বেষণে যেন উদ্বুদ্ধ না হও। কারণ, আল্লাহর নিকট যা কিছু রয়েছে তা তাঁর আনুগত্য ছাড়া পাওয়া দুস্কর।

৩. ফেরেশতা মানুষের আকৃতিধারণ পূর্বক নবী কারীম (ﷺ) সম্বোধন করতেন। তারপর তিনি যা কিছু বলতেন নবী কারীম (ﷺ) তা মুখস্থ করে নিতেন। এ অবস্থায় সাহাবীগণ (রা.)ও ফেরেশ্‌তাকে দেখতে পেতেন।

---

[1] সহীহ বুখারী শরীফ- 'কেতাবুত তাফসীর, বাবু অর রুজযা ফাহজুর" (অশালীন কাজ পরিহার জরন) অধ্যায় ২য় খণ্ড ৭৩৩ পৃঃ। এ প্রসঙ্গে অন্যান্য কিছু অধিক বর্ণিত হয়েছে। নবী (ﷺ) বলেন, 'আমি হেরায় এতেক্বাফ করি। যখন আমার এতেক্বাফ সম্পূর্ণ হয় তখন আমি নীচে অবতরণ করি। সে সময় আমি বাতনে ওয়াদী অতিক্রম করি তখন আমাকে ডাক দেয়া হয়। আমি তাকাই ডানে, বামে, সামনে, পিছনে কিন্তু কিছুই দেখতে পাই না। এর পর যখন উপরে দৃষ্টিপাত করি তখন এ ফেরেশ্‌তাকে দেখতে পাই।"

বছর রামাযান মাসে গারে হেরায় এতেক্বাফ করেছিলেন এবং যে রমাযান মাসে তাঁর উপর ওহী অবতীর্ণ হয় তা ছিল ৩য় রমাযান, অর্থাৎ শেষ রমাযান। তাঁর নিয়ম ছিল যখন তাঁর রমাযান এতেক্বাফ পূর্ণ হত তখন তিনি প্রথম শাওয়ালে প্রত্যূষেই মক্কা প্রত্যাবর্তণ করতেন। উপরি উলেখিত বর্ণনার সঙ্গে এ কথাটি জুড়ে দিলে...এটা দাঁড়ায় যে, ইয়া আইউহাল মোদ্দাসেসর (হে বস্তাবৃত ব্যক্তি) ওহীটি প্রথম ওহী দশ দিন পরে প্রথম শাওয়াল অবতীর্ণ হয়েছিল। অর্থাৎ ওহী বন্ধের পূর্ণ সময়কাল কাল ছিল ১০ দিন।

৪. ওহী অবতীর্ণ হওয়ার সময় নবী কারীম ﷺ-এর নিকট ঘন্টার টুন টুন ধ্বনির মতো ধ্বনি শোনা যেত। ওহী নাযিলের এটাই ছিল সব চাইতে কঠিন অবস্থা। টুন টুন ধ্বনির সংকেত প্রকাশ করতে করতে ফেরেশ্‌তা ওহী নিয়ে আগমন করতেন এবং নবী ﷺ-এর সঙ্গে সাক্ষাৎ করতেন। ওহী নাযিলের সময় কঠিন শীতের দিনেও রাসূলুল্লাহ ﷺ-এর কপাল থেকে ঘাম ঝরতে থাকত। তিনি উষ্ট্রের উপর আরোহণরত অবস্থায় থাকলে উট বসে পড়ত। এক দফা এইভাবে ওহী নাযিল হওয়ার সময় রাসূলুল্লাহ ﷺ-এর উরু যায়েদ বিন সাবেত ﷺ-এর উরুর উপর ছিল। তখন তাঁর উরুতে এতই ভারবোধ হয়েছিল যে মনে হয়েছিল যেন উরু নষ্ট হয়ে যাবে।

৫. নবী কারীম ﷺ ফেরেশ্‌তাকে কোন কোন সময় নিজস্ব জন্মগত আকৃতিতে প্রত্যক্ষ করতেন এবং আল্লাহর ইচ্ছায় সেই অবস্থাতেই তিনি তাঁর নিকট ওহী নিয়ে আগমন করতেন। নবী কারীম ﷺ-এর এ রকম অবস্থা দু'বার সংঘটিত হয়েছিল যা আল্লাহ তা'আলা সূরা 'নাজমে' উল্লেখ করেছেন।

৬. পবিত্র মে'রাজ রজণীতে রাসূলুল্লাহর ﷺ যখন আকাশের উপর অবস্থান করছিলেন সেই সময় আল্ল-াহ তা'আলা নামায এবং অন্যান্য বিষয় সম্পর্কে সরাসরি হুকুমের মাধ্যমে ওহীর ব্যবস্থা করেছিলেন।

৭. আল্লাহ তা'আলার সঙ্গে নবী কারীম ﷺ-এর সরাসরি কথোপকথন যেমনটি হয়েছিল, তেমনি মূসা (عليه السلام)-এর সঙ্গে হয়েছিল। মূসা (عليه السلام)-এর সঙ্গে যে আল্লাহ তা'আলার কথোপকথন হয়েছিল কুরআন শরীফে তা অকাট্যভাবে প্রমাণিত হয়েছে। কিন্তু আল্লাহ তা'আলার সঙ্গে নবী কারীম ﷺ-এর কথোপকথনের ব্যাপারটি হাদীস দ্বারা প্রমাণিত হয়েছে (কুরআন দ্বারা নয়)।

কোন কোন লোক পর্দা বা আবরণ ব্যতিরেকে আল্লাহ এবং তাঁর রাসূল ﷺ-এর সামনা-সামনি কথোপকথনের মাধ্যমে ওহী নাযিলের অষ্টম রীতির কথা বলেছেন। কিন্তু ইসলামের আদি কাল থেকে আজ পর্যন্ত কোন কালেই এ পদ্ধতিতে ওহী নাযিলের ব্যাপারে মতভেদ চলে আসছে।[1]

[1] **যাদুল** মায়াদি ১ম খণ্ড ১৮ পৃঃ। প্রথম এবং অষ্টম রীতির বর্ণনাতে আসল এবারতের মধ্যে অল্প কটি ছাট।

## أمر القيام بالدعوة إلى الله، وموادها

## আল্লাহর হুকুম প্রচারের নির্দেশ এবং এর অন্তর্নিহিত বিষয়

সূরায়ে মুদাসসিরের প্রথম আয়াত প্রথম থেকে ষষ্ঠ আয়াত পর্যন্ত :

﴿يَا أَيُّهَا الْمُدَّثِّرُ - قُمْ فَأَنذِرْ - وَرَبَّكَ فَكَبِّرْ - وَثِيَابَكَ فَطَهِّرْ - وَالرُّجْزَ فَاهْجُرْ - وَلَا تَمْنُن تَسْتَكْثِرُ - وَلِرَبِّكَ فَاصْبِرْ﴾

[المدثر: ١: ٦]

" ওহে বস্ত্র আবৃত (ব্যক্তি)! ২. ওঠ, সতর্ক কর। ৩. আর তোমার প্রতিপালকের শ্রেষ্ঠত্ব ঘোষণা কর। ৪. তোমার পোশাক পরিচ্ছদ পবিত্র রাখ। ৫. (যাবতীয়) অপবিত্রতা থেকে দূরে থাক। ৬. (কারো প্রতি) অনুগ্রহ করো না অধিক পাওয়ার উদ্দেশে। ৭. তোমার প্রতিপালকের (সন্তুষ্টির) জন্য ধৈর্য ধর।' (আল-মুদ্দাস্সির ৭৪ : ১–৭)

আয়াতের মধ্যে নবী কারীম ﷺ-কে যে নির্দেশ দেয়া হয়েছে, তা আপাতঃদৃষ্টিতে বাহ্যিকভাবে খুবই সংক্ষেপ এবং সরল মনে হতে পারে, কিন্তু প্রকৃতপক্ষে তা হচ্ছে চরম গুরুত্বপূর্ণ ও তাৎপর্যপূর্ণ। এর মধ্যে নিহিত রয়েছে অনন্ত, অসীম ও চিরঞ্জীব স্রষ্টা প্রতিপালক প্রভূর শাশ্বত উদ্দেশ্যমুখীন এক কর্মসূচীর বাস্তবায়ন প্রক্রিয়ায় নির্দেশনা। এ নির্দেশনার অন্তর্নিহিত বৈশিষ্টগুলো হচ্ছে যথাক্রমে ঃ

১. ভয়-ভীতি প্রদর্শণের মূল উদ্দেশ্য হচ্ছে, এ পার্থিব জীবনে আল্লাহর ইচ্ছা বা আল্লাহ প্রদত্ত বিধি-বিধানের প্রতিকূলে যারাই চলতে থাকবে তাদেরকে এর ভয়াবহ পরিণতি সম্পর্কে সজাগ করে তোলা। তাছাড়া আল্লাহ প্রদত্ত শাস্তির ভয়ে ভীত সন্ত্রস্ত হয়ে তার মন ও মস্তিস্কের মধ্যে যাতে হৈ চৈ এবং ওলট-পালট আরম্ভ হয়ে যায় সেটাও ছিল অন্যতম উদ্দেশ্য।

২. প্রভূ প্রতিপালকের শ্রেষ্ঠত্ব এবং মহিমান্বিত মর্যাদা সম্পর্কে ঘোষণা দেয়ার উদ্দেশ্য হচ্ছে, পৃথিবীর মাঝে যেন আল্লাহ ছাড়া অন্য কারোই বড়ত্ব কিংবা শ্রেষ্ঠত্ব স্থান না পায়। বরং অন্যান্য সকলের অর্থহীন অহংকার ও শ্রেষ্ঠত্বের ধারণাকে চুরমার করে দিয়ে আল্লাহর শ্রেষ্ঠত্বকে স্বীকৃতি দেয়া হয়।

৩. পরিচ্ছদের পবিত্রতা হাসিলের মূল প্রতিপাদ্য বিষয় হচ্ছে বাহ্যিক ও আভ্যন্তরীণ পবিত্রতা। বাহ্যিক পবিত্রতা বলতে বোঝায় দৈহিক, পোশাক-পরিচ্ছদ এবং আনুষঙ্গিক অন্যান্য সব কিছুর পবিত্রতা। আভ্যন্তরীণ পবিত্রতা বলতে বোঝায় আত্মিক পবিত্রতা। যাবতীয় অন্যায়, অনাচার অশ্লীলতা এবং কলুষতা থেকে মন মস্তিস্ক ও অন্তরকে পরিস্কার করে নিয়ে আত্মার পূর্ণ পবিত্রতা হাসিলের মাধ্যমে আল্লাহর নৈকট্য লাভ করা। অধিকন্তু, সার্বিক পরিচ্ছন্নতা হাসিলের মাধ্যমে মানবগোষ্ঠির জন্য এমন এক দৃষ্টান্ত সৃষ্টি করা যাতে স্বচ্ছ সরল অন্তঃকরণের লোকেরা তাঁর প্রতি আকৃষ্ট হয়ে সঠিক সত্যের সন্ধান লাভ করে এবং রক্ত বক্র অন্তঃকরণের লোকদের অন্তর ভয়ে ভীত এবং কম্পিত হতে থাকে। এভাবে গোটা বিশ্ব, পক্ষে ও বিপক্ষে সকলেই আপনার প্রতি আকৃষ্ট হয়ে যাবে।

৪. উপকার করে তার বিনিময় গ্রহণ না করার প্রকৃত তাৎপর্য হচ্ছে স্বীয় পরিশ্রম প্রচেষ্টা বা কাজ কর্মের দ্বারা অন্যের উপকার করার মধ্য দিয়ে নিজের শ্রেষ্ঠত্ব প্রমাণ করা কিংবা প্রাধান্য বিস্তার করার প্রতি যেন কোন ক্রমেই গুরুত্ব দেয়া না হয়। বরং পরোপকারের মাধ্যমে নিজেকে বৃহত্তর ত্যাগের জন্য প্রস্তুত করে নেওয়া, পরোপকারকে করণীয় কর্তব্য হিসেবে স্বীকার করে নিয়ে অব্যাহতভাবে একের পর এক কাজ করে যাওয়া এবং সর্বপরি আল্লাহর সন্তুষ্টি লাভই হবে পরোপকারের প্রধানত উদ্দেশ্য।

৫. শেষ আয়াতটির মূল প্রতিপাদ্য হচ্ছে আল্লাহর দ্বীনের দাওয়াত এবং তাবলীগের কাজ আরম্ভ করার পর আপনার ও আপনার সঙ্গী সাথীদের উপর শত্রুদের পক্ষহতে বিরোধীতা, বিদ্রুপ, ঠাট্টা বিদ্রূপ ও নানা প্রকার জুলম, নির্যাতন অব্যাহতভাবে আসতে থাকবে। এমনকি আপনি এবং একত্ববাদে বিশ্বাসী আপনার সঙ্গী সাথীগণকে হত্যা করে পৃথিবী থেকে নিশ্চিহ্ন করে দেয়ার জন্য সর্বাত্মক প্রচেষ্টা চালানো হবে। সেই সকল

বিপদাপদের মুখে আপনাকে শিলাখণ্ডের মতো থাকতে হবে এবং চরম ধৈর্যের পরিচয় প্রদান করতে হবে। এ ক্ষেত্রে নিজের কৃতিত্বের প্রসঙ্গটি কোন ক্রমেই মনে ঠাঁই পাবে না। পার্থিব কোন লাভালাভের প্রত্যাশাও সেখানে থাকবে না। বরং শুধু প্রভূ পতিপালকের সন্তুষ্টি বিধান এবং তাঁর দ্বীনের উচ্চ মর্যাদা লাভের উদ্দেশ্যেই তা করতে হবে।

আল্লাহ কতই না মহান! এ সকল বিধি-বিধান বাহ্যিক দৃষ্টিতে কতই না সহজ, সরল ও সংক্ষেপ, এর শব্দ সমূহের গাঁথুনী ও ব্যঞ্জনা কতই না শান্তিপ্রদ ও আকর্ষণীয় এর অন্তর্নিহিত ভাব-সম্পদ ও ভাষা বৈচিত্র কতই না চিত্তোদ্দীপক! এর অন্তর্নিহিত উদ্দেশ্য এবং কর্মপ্রক্রিয়ার দিক দিয়ে এ সকল বিধি-বিধান কতই না শ্রেষ্ঠ এবং সম্মানিত, অথচ এর বাস্তবায়ণ প্রক্রিয়া কতই না কঠিন, এর ফলাফল কতই না বিচিত্র এবং বহুমুখী। এর প্রবাহ ছড়িয়ে পড়বে গোটা পৃথিবীর আনাচে-কানাচে, জড়িয়ে পড়বে নানা সংঘাত ও সমস্যায় বাতিলের সঙ্গে। অবস্থা হয়ে উঠবে শোচনীয়। শেষ পর্যন্ত বাতিল হবে পরাস্ত ও পর্যুদস্ত। হকের মহিমায় ভাস্বর হয়ে উঠবে দিগ্বিদিক।

সংশিষ্ট আয়াত সমূহের দাওয়াত ও তাবলীগের বিষয়াদিও উল্লেখিত হয়েছে। 'এনযার' (ভয় প্রদর্শন করা) শব্দের অর্থ হচ্ছে আদম সন্তানদের কিছু কিছু কাজকর্ম আছে যার পরিণতিত খারাপ এবং সকলেই এটা অবগত আছে যে, এ পৃথিবীতে মানুষকে তাদের সকল কৃতকর্মের প্রতিফল দেয়া হয় না। এজন্য 'এনযার' শব্দের ভিন্নতর অর্থ ও আহ্বান হচ্ছে পৃথিবীর দিনগুলো ছাড়া এমন এক ভিন্নধর্মী কর্মফল দিবসের ব্যবস্থা রয়েছে যে দিন প্রতিটি কর্মের বিনিময় যথার্থভাবে দেয়া হবে। সেই দিবসটিই হচ্ছে প্রলয়ফল জীবন যাপন করে থাকি কর্মফল দিবসের মহা সন্ধিক্ষণ থেকে জীবন যাপনের ধারা ভিন্নতর হওয়া প্রয়োজন।

অবশিষ্ট আয়াত সমূহে বান্দাদের নিকট থেকে এ দাবী ও প্রতিশ্রুতি আদায় করা হয়েছে যে, তারা নির্ভেজাল একত্ববাদের উপর দৃঢ়ভাবে দণ্ডায়মান থাকবে এবং জীবন যাপনের সকল ক্ষেত্র ও সকল ব্যাপারে আল্লাহর নিকটে নিজেকে সমর্পণ করে দেবে এবং নিজ নিজ প্রবৃত্তির দ্বারা পরিচালিত নবা হয়ে আল্লাহর ইচ্ছানুযায়ী প্রবৃত্তি সমূহকে নিয়ন্ত্রিত ও পরিচালিত করবে।

**আলোচ্য বিষয়টির সংক্ষিপ্ত সার হচ্ছে যথাক্রমেঃ**

**ক.** আল্লাহর একত্ববাদে দৃঢ়ভাবে বিশ্বাস স্থাপন করা।

**খ.** শেষ বিচার দিবস সম্পর্কে অবিচল বিশ্বাস স্থাপন করা।

**গ.** আত্মশুদ্ধির ব্যবস্থাবলম্বন অর্থাৎ মন্দ পরিণতির দিকে এগিয়ে নিয়ে যাবে এমন সব অপবিত্র ও অশীল কাজ কর্ম থেকে নিজেকে বিরত রাখা এবং উত্তম চরিত্র ও পূর্ণ মানবত্ব অর্জনের কাজকর্ম করার ব্যাপারে সর্বদাই সচেষ্ট থাকা।

**ঘ.** যাবতীয় কাজাকর্ম সম্পাদনের ব্যাপারে আল্লাহ তা'আলার নিকট আত্মসমর্পণ করা।

**ঙ.** তারপর এ পদ্ধতির সর্বশেষ এবং বিশেষ বিধান হচ্ছে নবী কারীম ﷺ-এর রেসালত ও নবুওয়তের উপর দৃঢ় বিশ্বাস স্থাপন করে তাঁর প্রাজ্ঞ পরিচালন, পথ প্রদর্শন ও নির্দেশনাবলীর আলোকে জীবনের যাবতীয় কাজ কর্ম সম্পাদন করা।

উল্লেখিত আয়াত সমূহের প্রারম্ভিক সুরে মহান আল্লাহ তা'আলার এক উদাত্ত আহ্বান সুস্পষ্ট, যে আহ্বানে নবী কারীম ﷺ-কে নবুওয়তের মহা মর্যাদান্বিত কাজের জন্য ঘুম থেকে জাগ্রত হতে এবং ঘুমের আচ্ছাদন ও গুরুত্ব বিছানা পরিত্যাগ করে আল্লাহর একত্ববাদের বাণী প্রচারে লিপ্ত হওয়ার জন্য নির্দেশ দেয়া হয়েছে :

﴿يَا أَيُّهَا الْمُدَّثِّرُ قُمْ فَأَنذِرْ﴾ [المدثر: ١: ٢]

**"ওহে বস্ত্র** আবৃত (ব্যক্তি)! ২. ওঠ, সতর্ক কর।' [আল-মুদ্দাসসির (৭৪) : ১–২]

**বলা হয়ে** থাকে যে, যে নিজের জন্যই বাঁচতে চায় সে আরাম আয়েশ গা ভাসিয়ে চলতে পারে। কিন্তু আপনাকে এক বিরাট ও মহান দায়িত্বে আত্মনিয়োগ করতে হচ্ছে তখন ঘুমের সঙ্গে আপনার কি সম্পর্ক? আরাম

আয়েশের সঙ্গে আপনার কি সম্পর্ক? আপনার গরম বিছানার কি প্রয়োজন? কী প্রয়োজন আপনার সুখময় জীবন যাপনের? আপনি উঠে পড়ুন এবং ঐ মহানকাজে ঝাঁপিয়ে পড়ুন যা আপনার ঘুম এবং আরাম আয়েশের সময় এখন অতিক্রান্ত। এখন আপনাকে অবিরাম পরিশ্রম করে যেতে হবে এবং দীর্ঘ ও কষ্টদায়ক সংগ্রামে আত্মনিয়োগ করতে হবে।

আল্লাহর পথে আহ্বান এবং কালেমার দাওয়াত ও তাবলীগী নেসাবের কাজ হচ্ছে অতীব উঁচু দরের কাজ। কিন্তু এ পথে চলার ব্যাপারটি হচ্ছে অত্যন্ত ভয়ভীতি জনক এবং বিপদ-সংকুল। এ কাজ রাসূলুল্লাহ ﷺ-কে শান্তির নীড় ঘর-বাড়ি, সুখময় পারিবারিক পরিবেশ, আরাম-আয়েশ স্নিগ্ধ শয্যা থেকে টেনে বের করে এনে দুশ্চিন্তা, দুর্ভাবনা এবং দুঃখ কষ্টের অথৈ সাগরে নিক্ষেপ করে দিল। এনে দাঁড় করিয়ে দিল মানুষের বাহ্যিক পোষাকী আচরণ এবং শঠতাপূর্ণ আভ্যন্তরীণ প্রকৃতিগত দ্বিধা-দ্বন্দ্বের দারুণ টানা-পোড়েনের মাধ্যমে।

তারপর, নবী কারীম ﷺ তাঁর অবস্থা এবং দায়িত্বকর্তব্য সম্পর্কে সজাগ হয়ে গেলেন এবং বিশ বছরেরও অধিককাল যাবৎ সেই জাগ্রত অবস্থার মধ্য দিয়েই অতিবাহিত করলেন। এ দীর্ঘ কার যাবৎ সুখ-শান্তি, আরাম-আয়েশ বলতে তাঁর আর কিছুই রইল না। সব কিছুকেই তিনি করলেন বিসর্জন। তাঁর জীবন নিজের কিংবা পরিবার পরিজনদের জন্য আর রইল না। তাঁর জীবন রইল আল্লাহর কাজের জন্য দায়বদ্ধ। তাঁর কাজ ছিল আল্লাহর প্রতি বিশ্ববাসীকে আহ্বান জানানো। বিশ্বের বুক থেকে সর্বপ্রকার অসত্য অন্যায় ও মিথ্যার মূলোৎপাটন এবং ন্যায় ও সত্যের প্রতিষ্ঠার জন্য মানুষকে পথ-পদর্শন।

'আল্লাহর পথে আহ্বান' 'সত্যের প্রতিষ্ঠা' ইত্যাদি কথাগুলো আপাতঃ দৃষ্টিতে ততটা কঠিন কিংবা দুঃসাধ্য মনে নাও হতে পারে। কিন্তু প্রকৃতপক্ষে এর চাইতে কঠিন এবং কষ্টসাধ্য কাজ পৃথিবীতে আর কিছুই হতে পারে না। রেসালাতের আমানত হচ্ছে বিশ্বের বুকে সব চাইতে দায়িত্বপূর্ণ এবং দুর্বহ আমানত। এ আমানত হচ্ছে এক পক্ষে বিশ্বময় মানবের চরম উৎকর্ষ ও বিকাশের আমানত এবং অন্য পক্ষে যাবতীয় বাতিল এবং গায়রুল্লাহর প্রভাব প্রতিহত করে তাকে ধ্বংস করার আমানত। কাজেই তাঁর কাঁধে যে বোঝা চাপান হয়েছিল তা ছিল সমগ্র মানবতার বোঝা। সমস্ত মতবাদের বোঝা এবং ময়দানে ময়দানে জেহাদ ও তা প্রতিহত করার বোঝা। বিশ বছরেরও অধিক কাল যাবৎ অবিরামভাবে তিনি ব্যাপক ও বহুমুখী সংগ্রামের মধ্য দিয়ে জীবন অতিবাহিত করেন। সেই দীর্ঘ কাল যাবৎ, অর্থাৎ যখন তিনি আসমানী আহ্বান শ্রবণের মাধ্যমে অত্যন্ত কঠিন ও কন্টকময় দায়িত্বপ্রাপ্ত হলেন, তখন থেকেই তাঁকে কোন এক অবস্থা অন্য কোন অবস্থা সম্পর্কে বিন্দুমাত্রও গাফেল কিংবা উদাসীন রাখতে পারে নি। আল্লাহ তা'আলা তাঁকে আমাদের এবং সমগ্র মানবতার পক্ষ হতে উত্তম বিনিময় প্রদান করুন।[১]

পরবর্তী পৃষ্ঠায় রাসূলুল্লাহ ﷺ-এর দীর্ঘ এবং কঠিন ও কন্টকাকীর্ণ জেহাদের একটি চিত্র তুলে ধরা হল ঃ

---

[1] ফী- যিলালিল কুরআন (সূরা মোয্যাম্মিল ওমুদ্দাসসির, পারা ২৯, পৃষ্ঠা নং ১৬৮-১৭১।

## المرحلة الأولى: من جهاد الدعوة إلى الله
## প্রথম ধাপ : ইসলাম প্রচারে আত্মনিয়োগ

**তিন বছর গোপনে প্রচার** (ثلاث سنوات من الدعوة السرية) ঃ

এটা সকলেরই একটা জানা বিষয় যে, মক্কা ছিল আরববাসীগণের ধর্মীয় চেতনার কেন্দ্রস্থল। এ মক্কাতেই এক দিকে যেমন ছিলেন কা'বার তত্ত্বাবধায়ক ও খাদেমগণ, অন্য দিকে তেমনি আবার ছিলেন প্রতিমার তত্ত্বাবধায়কগণও যাঁদেরকে পুরো আরব দেখতেন পবিত্রতার দৃষ্টিতে। এ জন্যই দুরবর্তী স্থানের তুলনায় মক্কায় সংস্কারমুখী কর্মসূচী বাস্তাবায়ণের ব্যাপারটি ছিল অনেক বেশী কঠিন ও কষ্টকর। তাই এখানে সংস্কারমুখী কর্মসূচী বাস্তবায়ণের ব্যাপারে এমনই এক সবল ও শক্তিশালী সংকল্পের প্রয়োজন ছিল কর্মপ্রবাহ বন্ধ করে দিতে না পারে। এ অবস্থার পরিপ্রেক্ষিতেও প্রাথমিক পর্যায়ে মক্কায় প্রচার ও তাবলীগের কাজকর্ম সন্তর্পণে ও সেঙ্গাপনে করার প্রয়োজন ছিল যাতে মক্কাবাসীগণের সামনে আকস্মিকভাবে বৈপ্লবিক কিংবা উত্তেজনামূলক কোন অবস্থার সৃষ্টি হয়ে না যায় এবং প্রকৃতপক্ষে অত্যন্ত বিজ্ঞতা ও বিচক্ষণের সঙ্গে অনুরূপ কৌশলেই প্রচার কাজ পরিচালনা করা হয়েছিল।

**ইসলাম কবুলকারী প্রথম দল** (الرعيل الأول) :

এটা খুবই স্বাভাবিক এব সঙ্গত কথা যে যাঁরা রাসূলুল্লাহ ﷺ-এর সবচাইতে কাছের, সব চাইতে ঘনিষ্ঠ এবং সব চাইতে নির্ভযোগ্য ছিলেন সর্ব প্রথম তিনি তাঁদেরই নিকট ইসলামের দাওয়াত পেশ করেছিলেন। এ দলের মধ্যে ছিলেন পরিবারের লোকজন, ঘনিষ্ঠ আত্মীয় এবং ঘনিষ্ঠ বন্ধু-বান্ধব। অধিকন্তু, প্রাথমিক পর্যায়ে তিনি ঐ সকল লোককে সত্যের প্রতি আহ্বান জানিয়েছিলেন যাঁদের মুখমণ্ডলে কমনীয়তা এবং সত্য-প্রীতির আভাষ ছিল সুস্পষ্ট। তাছাড়া যাঁরা নবী ﷺ-এর সততা, সত্যবাদিতা এবং পরিস্কার-পরিচ্ছন্নতা সম্পর্কে সুবিদিত ছিলেন এবং এ কারণে তাঁকে এত বেশী অনুরক্ত এবং শ্রদ্ধাশীল ছিলেন যে, প্রথম আহ্বানেই সাড়া দিয়ে তাঁরা ইসলাম কবুল করেন এবং প্রথম মুসলিম হওয়ার এক দুর্লভ গৌরব অর্জন করেন। এ দলের মধ্যে প্রথম নম্বরে ছিলেন উম্মুল মু'মিনীন নবী- পত্নী খাদীজাতুল কোবরা رضي الله عنها বিনতে খোওয়াইলিদ, তাঁর স্বাধীনতা প্রাপ্ত ক্রীতদাস যায়েদ বিন সাবেত বিন শুরাহবীল কালবী।[1] তাঁর চাচাত ভাই আলী বিন আবু তালিব যিনি তখনো তাঁর লালন-পালনাধীন শিশু ছিলেন এবং তাঁর পরে শূরের সফর সঙ্গী আবু বকর সিদ্দীক رضي الله عنه। এঁরা সকলে প্রথম দিনেই মুসলিম হয়েছিলেন।[2]

তারপর আবু বকর رضي الله عنه ইসলামের প্রচার কাজে বেশ তৎপর হয়ে ওঠেন। তিনি অত্যন্ত জনপ্রিয়, কোমল-স্বভাব, পছন্দনীয় অভ্যাসের অধিকারী, সচ্চরিত্র এবং দরাজ দিল ব্যক্তি ছিলেন। তাঁর দানশীলতা, দূরদর্শিতা, ব্যবসা-বাণিজ্য এবং সৎ সাহচর্যের কারণে তাঁর নিকট লোকজনের গমনাগমন প্রায় সব সময় লেগেই থাকত। পক্ষান্তরে তিনি তাঁর নিকট আগমন ও প্রত্যাগমনকারী এবং আশপাশে বসবাসকারীগণের মধ্যে যাঁকে বিশ্বাসযোগ্য মনে করতেন তাঁর সামনেই ইসলামের দাওয়াত পেশ করতেন। তাঁর ঐকান্তিক প্রচেষ্টায় ওসমান رضي الله عنه, জোবায়ের رضي الله عنه, আব্দুর রহমান رضي الله عنه বিন আওফ, সায়াদ বিন আবি ওয়াক্কাস رضي الله عنه এবং তালহা বিন ওবায়দুলাহ رضي الله عنه ইসলাম গ্রহণ করেন। এ মহা সম্মানিত ব্যক্তিবর্গই হচ্ছে প্রথম মুসলিম জনগোষ্ঠি।

প্রাথমিক অবস্থায় যাঁরা ইসলাম গ্রহণ করেন বেলাল হাবশী رضي الله عنه-ও ছিলেন সেই দলের অন্তর্ভূক্ত। এর পর ইসলাম কবুল করেন, আবু ওবায়দা رضي الله عنه, আমের বিন জাররাহ رضي الله عنه, আবু সালমা বিন আব্দুল আসাদ رضي الله عنه,

---

[1] ইনি যুদ্ধে বন্দী হয়ে দাসে পরিণত হন। পরে খাদীজা رضي الله عنها তাঁর মালিক হন তাঁকে রাসূলুল্লাহ ﷺ-এর নিকট দেন। এর পর তাঁর পিতা এবং চাচা তাঁকে নিজ বাড়িতে নিয়ে যাওয়ার জন্য আগমন করেণ। কিন্তু তিনি বাড়ি না গিয়ে রাসূলুল্লাহ ﷺ-এর সঙ্গে থাকাকেই বেশী পছন্দ করেন। প্রচলিত প্রথানুযায়ী তারপর রাসূলুল্লাহ ﷺ তাঁকে পোষ্য পুত্র হিসেবে গ্রহণ করেন। এজন্য তাঁকে যায়েদ বিন মুহাম্মদ ﷺ বলে ডাকা হত। পরে সে প্রথার ইসলাম সমাপ্তি ঘোষণা করে।

[2] রহমাতুলিল আলামীন ১ম খণ্ড ৫০ পৃষ্ঠা।

**আরকান বিন আবিল আরকাম** (রাঃ), ওসমান বিন মায়উন (রাঃ), এবং তাঁর দু'ভাই যথাক্রমেঃ কোদমা এবং **আবদুল্লাহ,** ওবায়দা বিন হারেস বিন মুত্তালিব বিন আবদে মানাফ, সাঈদ বিন যায়েদ এবং তাঁর স্ত্রী, অর্থাৎ ওমরের বোন ফাতেমা বিনতে খাত্তাব, খাব্বার বিন আরাত (রাঃ), আবদুল্লাহ বিন মাসউদ এবং আরও কয়েক জন মুসলামান হয়েছিলেন। মোটামুটিভাবে বলা যায় যে, কুরাইশ গোত্রের সকল শাখা-প্রশাখার সঙ্গে এঁদের সকলেরই আত্মীয়তার সম্পর্কে ছিল। ইবনে হিশাম এঁদের সংখ্যা বলেছেন চলিশ জনেরও বেশী (দ্রঃ ১ম খণ্ড ২৪৫-২৬২ পৃঃ)। কিন্তু তাঁদের কিছু সংখ্যক সাহাবীকে প্রথম দলে গণ্য করা চিন্তা-ভাবনার বিষয়।

ইবনে ইসহাকের বর্ণনায় রয়েছে যে, এরপর পুরুষ এবং মহিলাগন দলে দলে ইসালামে প্রবেশ করতে থাকেন। এমন কি মক্কায় ক্রমান্বয়ে ইসলামের আলোচনা বিস্তার লাভ করতে থাকে এবং জনসাধারণের মধ্যেও এর চর্চা শুরু হয়ে যায়।[১]

এঁরা সকলেই গোপনে মুসলিম হয়েছিলেন এবং রাসূলুল্লাহ ﷺ গোপনীয়তার মধ্যেই তাঁদের ধর্মীয় শিক্ষাদীক্ষার জন্য একত্রিত হতেন এবং নির্দেশনা প্রদান করতেন। কারণ, তখনো ইসলামের প্রচার কজা ব্যক্তি প্রর্যায়ে অত্যন্ত সন্তর্পণে ও সঙ্গোপণে হয়ে আসছিল। এ দিকে সূরা মোদসসিরের প্রথম দিকে আয়াত সমূহের পর অবিরামভাবে ওহী নাযিলের ধারা অব্যাহত থাকে। সেই সময় ছোট আকারের আয়াত সমূহ অবতীর্ণ হচ্ছিল। সে সকল আয়াতের শেষাংশ একই প্রকার আকর্ষণীয় শব্দমালা সমন্বয়ে গঠিত এবং ঝংকার ও শ্রুতি মাধুর্যের দিক দিয়ে ছিল বড়ই তৃপ্তিদায়ক। ভাবধারার দিক দিয়ে আয়াতগুলো ছিল শান্তি সৌহার্দপূর্ণ পরিবেশের সঙ্গে সঙ্গতিশীল। অধিকন্তু, আয়াতগুলোতে আত্মশুদ্ধির জন্য প্রশংসা এবং অশ্লীলতায় মজ্জিতদের নিন্দা জ্ঞাপন করা হয়েছে যেন তা চোখের সামনে উদ্ভাসিত হয়ে উঠেছে। এ আয়াত সমূহ ঈমানদারদের তৎকালীন মানব-সমাজ থেকে সম্পূর্ণ পৃথক এবং ভিন্নতর এক পরিবেশে পরিভ্রমণ করাতে থাকে।

**নামায বা প্রার্থনা (الصلاة) :**

প্রাথমিক পর্যায়ে যে সকল আয়াত অবতীর্ণ হয় তাতে নামাজের নির্দেশেনা বিদ্যমান ছিল। মেকাতেল বিন সোলায়মান বলেন যে, আল্লাহ তা'আলা ইসলামের প্রাথমিক অবস্থায় ফজরের দু'রাকাত এবং মাগরিবের দু'রাকাত নামায ফরয করেছিলেন। কারণ, আল্লাহ তা'আলার ইরশাদ রয়েছে,

﴿ وَسَبِّحْ بِحَمْدِ رَبِّكَ بِالْعَشِيِّ وَالْإِبْكَارِ ﴾ (سورة المؤمن/الغافر : ٥٥)

'তুমি তোমার ভুল-ভ্রান্তির জন্য ক্ষমা প্রার্থনা কর আর সকাল-সন্ধ্যা তোমার প্রতিপালকের প্রশংসা সহকারে পবিত্রতা বর্ণনা কর।' [আল-মু'মিন/গাফির (৪০): ৫৫]

ইবনে ইজর বলেন যে, নবী কারীম ﷺ এবং তাঁর সাহবাগণ (রাঃ) মি'রাজের ঘটনার পূর্বে সেভাবেই নামায পড়তেন। তবে পাঁচ ওয়াক্ত নামায ফরয হওয়ার পূর্বে নামায ফরজ ছিল কি ছিল না সে ব্যাপারে মতবিরোধ রয়েছে। কেউ কেউ বলে থাকেন যে, সূর্যের উদয় এবং অস্ত যাওয়ার পূর্বে একটি করে নামায ফরজ ছিল।

হারেস বিন উসামাহ ইবনে লাহিয়ার মাধ্যমে বর্ণনা কারীদের মিলিত পরম্পরা সূত্রের বরাতে যায়েদ বিন হারেশাহ বর্ণনা করেছেন যে, রাসূলুল্লাহ ﷺ-এর নিকট যখন প্রথম ওহী অবতীর্ণ হল তখন জিবরাঈল (আঃ) আগমন করলেন এবং তাঁকে অযুর পদ্ধতি শিক্ষা দিলেন। যখন অযুর শেখা সমাপ্ত হল তখন এক চুল পানি লজ্জা স্থানে ছিটিয়ে দিলেন। ইবনে মাজাও এ মর্মে হাদীস বর্ণনা করেছেন। বারা বিন আয়েব এবং ইবনে আব্বাস হতেও ঐ ধরণের হাদীস বর্ণিত হয়েছে। ইবনে আব্বাস হতে বর্ণিত হাদীসে এ কথারও উল্লেখ রয়েছে যে, নাসায প্রাথমিক ফরজকৃত কর্তব্য সমূহের অন্তর্ভূক্ত ছিল।[২]

---

[1] সীরাতে ইবনে হিশাম ১ম খণ্ড ২৬২ পৃঃ।

[2] শাইখ আবদুল্লাহ মোখতাসারুসারু সীরাহ পৃঃ ৮৮।

ইবনে হিশামে বর্ণনায় এ কথা রয়েছে যে, নবী কারীম ﷺ এবং সাহাবীগণ (রা.) নামাযের সময় ঘাঁটিতে চলে যেতেন এবং গোত্রীয় লোকজনদের দৃষ্টির আড়ালে গোপনে নামাজ আদায় করতেন। আবু তালিব এক দফা নবী কারীম ﷺ এবং আলীকে নামায আদায় করতে দেখেন এবং জিজ্ঞাসা করে প্রকৃত বিষয়টি অবগত হলে এর উপর দৃঢ় থাকার পরামর্শ প্রদান করেন।[১]

**কুরাইশগণের নিকট সংক্ষিপ্ত খবরাখবর (الخبر يبلغ إلى قريش إجمالا) :**

আনুষঙ্গিক ঘটনাবলী সূত্রে স্পষ্টতঃ প্রতিয়মান হচ্ছিল যে, সেই সময় যদিও ইসলাম প্রচারের কাজ কর্ম ব্যক্তি পর্যায়ে অত্যন্ত গোপনীয়তার মধ্য দিয়ে সম্পন্ন হচ্ছিল কিন্তু তবুও কুরাইশদের নিকট তা সম্পূর্ণ অজানা ছিল না।

মুহাম্মদ গাযালীর লিখিত বিবরণ সূত্রে জানা যায় যে, যদিও ইসলাম প্রচারের কাজ সঙ্গোপনে চলছিল তবুও এর খবরাদি কুরাইশগণের নিকট পৌঁছে গিয়েছিল। কিন্তু কুরাইশগণ এ সব ঘটনার উপর ততটা গুরুত্ব আরোপ করেন নাই। খুব সম্ভব তারা মুহাম্মদ ﷺ-কে সেই ধরণের একজন ধার্মিক ব্যক্তি বলে মনে করেন যিনি দেব এবং দেবত্বের প্রাপ্য সম্পর্কে কথোপকথন করেন। যেমনটি উমাইয়া বিন আবিস সালত, কুস বিন সায়েদা এবং আমমর বিন নুফাইল ও অন্যান্যরা করেছিলেন। অবশ্য নবী ﷺ-এর প্রচার এবং প্রভাব ক্রমশঃ অধিক মাত্রায় বিস্তার লাভ করতে থাকায় কুরাইশগণ পূর্বাপেক্ষা অধিকতর গুরুত্বের সঙ্গে বিষয়টি উপলব্ধি করছিলেন এবং সময়ের গতিবেগের সঙ্গে সঙ্গে নবী ﷺ-এর প্রচার কাজ ও তার ফলাফলের প্রতি তাঁদের দৃষ্টি আকৃষ্ট হয়ে আসছিল।[২]

তিন বছর পর্যন্ত প্রচারের কর্ম ব্যক্তি পর্যায়ে অত্যন্ত গোপনীয়তার মধ্য দিয়ে পরিচালিত হয়ে আসছিল। সেই অন্তর্বর্তী সময়ের মধ্যেই ইমানদারগণের এমন একটি ছোট খাটো দল তৈরি হয়ে গিয়েছিল যাঁদের সম্পর্ক অত্যন্ত মজবুত ভ্রাতৃত্ব ও সহযোগীতার উপর প্রতিষ্ঠিত ছিল এবং আল্লাহর পয়গামকে যথার্থ মর্যাদা প্রদানের জন্য জীবন্ত জীবের হৃৎপিণ্ডের মতো তাঁরা সর্বক্ষণ সচেষ্ট থাকতেন। এর পর স্বজাতীয় ও স্বগোত্রীয় লোকজনদের নিকট প্রকাশ্যভাবে ইসলাম প্রচারের জন্য নবী কারীম ﷺ-এর নিকট ওহী অবতীর্ণ হল এবং তাঁদের প্রতিমা পূজার অসারতা এবং প্রতিমার স্বরূপ উদঘাটন করে দিতে বলা হল।

---

[1] ইবনে হিশাম ১ম খণ্ড ২৪৭ পৃঃ।

[2] ফেকাহহুসসীরাত পৃঃ ৭৬ ।

المرحلة الثانية

## দ্বিতীয় স্তর :

## الدعوة جهارًا

# প্রকাশ্য প্রচার

**প্রকাশ্য দাওয়াতের প্রথম আদেশ (أول أمـــر بإظهار الدعـــوة) :**

এ বিষয়ে সর্ব প্রথম আল্লাহ তা'আলার এ বাণী অবতীর্ণ :

﴿وَأَنذِرْ عَشِيرَتَكَ الْأَقْرَبِينَ﴾ [الشعراء:٢١٤]،

" আর তুমি সতর্ক কর তোমার নিকটাত্মীয় স্বজনদের।' (আশ-শু'আরা ২৬ : ২১৪)

এটি হচ্ছে সূরা শোরাব আয়াত এবং এ সূরায় সর্ব প্রথমে মূসা (عليه السلام)-এর ঘটনা বর্ণনা করা হয়েছে। এতে মূসা (عليه السلام)-এর নবুওয়তের প্রারম্ভিক কাল কিভাবে অতিবাহিত হয়েছিল, বনি ইসরাঈল সহ কিভাবে তিনি হিজরত করে ফেরাউনের কবল থেকে পরিত্রাণ লাভ করলেন এবং পরিশেষে কিভাবে স্বদল বলে ফেরাউনকে নিমজ্জিত করা হল সেব কথা বলা হয়েছে। অন্য কথায়, ফেরাউন এবং তাঁর কওমকে আল্লাহর দ্বীনের দাওয়াত প্রদান করতে গিয়ে মূসা (عليه السلام)-কে যে সকল পর্যায় অতিক্রম করতে হয়েছিল এ ছিল সেই কর্মকাণ্ডের একটি সমন্বিত আলোচনা।

এ ব্যাপারে আমার ধারণা হচ্ছে রাসূলুল্লাহ ﷺ-কে যখন তাঁর আত্মীয়-পরিজন এবং স্বগোত্রীয় লোকজনদের নিকট দ্বীনের প্রকাশ্য দাওয়াত পেশ করার নির্দেশ দেয়া হল সেই প্রসঙ্গে মূসা (عليه السلام)-এর ঘটনাবলীর বিস্তারিত বিবরণাদি এ কারণেই তুলে ধরা হল, যাতে প্রকাশ্য দাওয়াতের পর কিভাবে মিথ্যা এবং বাতিলের মধ্যে সংঘাত সৃষ্টি হয়ে যায় এবং হক পন্থীদের কিভাবে অন্যায়-অত্যাচারে সম্মুখীন হতে হয় তার একটি চিত্র নবী কারীম ﷺ এবং সাহাবীগণের (রা.) সম্মুখে বিদ্যমান থাকে।

**দ্বিতীয়ত ঃ** এ সূরার মধ্যে নবী-রাসূলদের মিথ্যা প্রতিপন্নকারী জাতিসমূহ, যথা ঃ ফেরাউন ও তার দল ব্যতীত নূহ (عليه السلام)-এর সম্প্রদায়, আদ, সামুদ, ইবরাহীম (عليه السلام)-এর সম্প্রদায়, লুত (عليه السلام)-এর সম্প্রদায় এবং আসহাবুল আইকার পরিণতির কথাও উল্লেখিত হয়েছে। সম্ভবতঃ এর উদ্দেশ্য হচ্ছে যে সকল কওম নবী-রাসূলদের মিথ্যা প্রতিপন্ন করেছে, তাঁদের উপর তাদের হঠকারিতার পরিণতি, কি কৌশলে আল্লাহ তাঁদের ধ্বংস করে দিতে পারেন, তাদের পরিণতি কতটা ভয়াবহ হতে পারে এবং ইমানদারগণ অজস্র বিপদাপদ পরিবেষ্টিত থেকেও আল্লাহর রহমতে কিভাবে পরিত্রাণ লাভ করে থাকেন তা তুলে ধরাই হচ্ছে এর নিগূঢ় উদ্দেশ্য।

**আত্মীয়-স্বজনদের নিকট প্রচারের নির্দেশ (الدعـــوة في الأقربين) :**

যাহোক, এ আয়াত অবতীর্ণ হওয়ার পর নবী কারীম ﷺ বনু হাশিম গোত্রকে একত্রিত করে এক সম্মেলনের আয়োজন করেণ। সেই সম্মেলনে বনু মুত্তালিব বিন আবদে মানাফেরও এক দল লোক উপস্থিত ছিলেন। সম্মেলনে উপস্থিত লোকদের সংখ্য ছিল পঁয়তালিশ জন। সম্মেলনের শুরুতেই আবু লাহাব আকস্মিকভাবে বলে উঠলেন, 'দেখ এঁরা সকলেই তোমার নিকট আত্মীয়- চাচা, চাচাত ভাই ইত্যাদি। বাচালতা বাদ দিয়ে এঁদের সঙ্গে ভালভাবে কথাবার্তা বলার চেষ্টা করবে। তোমার জানা উচিত যে তোমার জন্য সকল আরববাসীদের সঙ্গে শত্রুতা করার শক্তি আমাদের নেই। তোমার আত্মীয়-স্বজনদের পক্ষে তোমাকে ধরে কারারুদ্ধ করে রাখাই কর্তব্য। সুতরাং তোমার জন্য তোমার পিতৃ-পরিবারই যথেষ্ট। তুমি যদি তোমার ধ্যান-ধারণা এবং কথাবার্তায় অটল থাক তবে এটা অনেক সহজ এবং স্বাভাবিক যে সমগ্র কুরাইশ গোত্র তোমার বিরুদ্ধে অস্ত্র ধারণ করবে এবং অন্যান্য আরব গোত্র এ ব্যাপারে সহযোগিতা করবে। তারপর এটা আমার জানার বিষয় নয় যে, স্বীয় পিতৃপরিবারের আর অন্য কেউ তোমার চাইতে বড় সর্বনাশা হতে পারে। আবু লাহাবের এ জাতীয় অর্থহীন আস্ফালনের প্রেক্ষাপটে নবী কারীম ﷺ সম্পূর্ণ নীরবতা অবলম্বন করলেন এবং ঐ নীরবতার মধ্য দিয়েই সম্মেলন শেষ হয়ে গেল।

**দ্বিতীয় সম্মেলন ঃ**

এরপর নবী কারীম ﷺ স্বগোত্রীয় লোকজনদের একত্রিত করে দ্বিতীয় সম্মেলনের ব্যবস্থা করেন। সম্মেলনে উপস্থিত জনতাকে উদ্দেশ্য করে তিনি বলেন,

(الحمد لله، أحمده وأستعينه، وأومن به، وأتوكل عليه. وأشهد أن لا إله إلا الله وحده لا شريك له)

"সমস্ত প্রশংসা আল্লাহ তা'আলার জন্য, আমি তাঁর প্রশস্তি বর্ণনা করছি এবং তাঁরই সাহায্য প্রার্থনা করছি। তাঁর উপর বিশ্বাস স্থাপন করছি, তাঁর উপরেই নির্ভর করছি এবং সাক্ষ্য প্রদান করছি যে, আল্লাহ ব্যতীত অন্য কেউই উপাসনারযোগ্য নয়। তিনি একক এবং অদ্বিতীয়, তাঁর কোন অংশীদার নেই।

তারপর তিনি বলেন ঃ

(إن الرائد لا يكذب أهله، والله الذي لا إله إلا هو، إني رسول الله إليكم خاصة وإلى الناس عامة، والله لتموتن كما تنامون، ولتبعثن كما تستيقظون، ولتحاسبن بما تعملون، وإنما الجنة أبدًا أو النار أبدًا)

"কল্যাণকামী পথ-প্রদর্শক স্বীয় আত্মীয়-পরিজনগণের নিকট কখনই মিথ্যা বলতে পারেন না, সেই আল্লাহর শপথ যিনি ব্যতীত অন্য কোনই উপাস্য নেই। বিশেষভাবে তোমাদের জন্য এবং সাধারণভাবে বিশ্বের সকল মানুষের জন্য আমি আল্লাহর রাসূল হিসেবে প্রেরিত হয়েছি। আল্লাহ জানেন, তোমারা সকলেই সেভাবেই মৃত্যুর সম্মুখীন হবে যেমনটি বিছানায় শুয়ে ঘুমিয়ে পড়ো এবং সেভাবেই পুনরায় উত্থিত হবে যেমনটি তোমরা ঘুমন্ত অবস্থা থেকে জাগ্রত হও। পুনরুত্থান দিবসে তোমাদের সফলতা সম্পর্কে হিসাব গ্রহণ করা হবে এবং পূণ্যের ফলশ্রুতি হিসেবে চিরস্থায়ী সুখ-শান্তির আবাস স্থল জন্নাতে ও পাপাচারের ফলশ্রুতি হিসেবে কঠিন আযাব ও দুঃখ কষ্টের আবাসস্থল জাহান্নামে প্রবেশ করানো হবে।

এ কথা শুনে আবু তালিব বললেন, (কোন কিছু জিজ্ঞেস করিও না) আমরা কতটুকু তোমার সাহায্য করতে পারব, তোমার উপদেশ আমাদের জন্য কতটুকু গ্রহণযোগ্য হবে এবং তোমার কথাবার্তা কতটুকু সত্য বলে আমরা জানব। এখানে সমবেত লোকজন তোমার পিতৃ-পরিবারের সদস্য এবং আমিও অনুরূপ একজন সদস্য। পার্থক্য শুধু এ টুকুই যে, তোমার সহযোগিতার জন্য তাঁদের তুলনায় আমি অগ্রগামী আছি। অতএব, তোমার নিকট যে নির্দেশাবলী অবতীর্ণ হয়েছে তদনুযায়ী কাজ সম্পাদন করতে থাক। আল্লাহ  ভরসা, আমি অবিরামভাবে তোমার কাজকর্ম দেখাশোনা ও তোমাকে সহানুভূতি করতে থাকব। তবে আব্দুল মুত্তালিবের দ্বীন ত্যাগ করতে আমি প্রস্তুত নই।

আবু লাহাব বললঃ 'আল্লাহর শপথ, এ হচ্ছে অন্যায় এবং দুষ্টামি-নষ্টামি। এর হাত অন্যদের আগে তোমারাই ধরে নাও।'

আবু লাহাবের মুখ থেকে এ কথা শ্রবণের পর আবু তালিব বললেন, 'আল্লাহর শপথ করে বলছি, যতক্ষণ আমার দেহ প্রাণ থাকবে আমি তাঁর হেফাযত বা রক্ষণাবেক্ষণ করতে থাকব।[1]

**সাফা পর্বতের উপর (على جبل الصفا) ঃ**

যখন নবী কারীম ﷺ খুব ভালভাবে নিশ্চিত হলেন যে, আল্লাহর দ্বীন প্রচারের অন্তর্বর্তী কালীন সময়ে আবু তালিব তাঁকে সাহায্য করবেন তখন এক দিবস তিনি সাফা পর্বত শিখরে আরোহন করে জন সাধারণকে আহ্বান করলেন, (يا صباحاه) হায়, প্রাতঃকাল[2] বলে শ্রবণ করে কুরাইশ গোত্রের লোকেরা সেখানে যখন সমবেত হলেন

---

[1] ইবনুল আসিরঃ ফিকহুস সীরাহ পৃঃ ৭৭ ও ৮৮।

[2] তৎকালীন সময়ে আরবের নিয়ম ছিল। ভয়ঙ্কর কোন বিপদের আশঙ্কা দেখা দিলে কিংবা কেউ দেশবাসীর নিকট কোন গুরুত্বপূর্ণ বিষয়ে বিচার কিংবা প্রতিকার প্রার্থী হলে পর্বত শীর্ষে আরোহণ করে (ইয়াসাবাহাহ) হায় প্রাতঃকাল বলে চিৎকার করতে থাকত। এতে লোকজন সেখানে সমবেত হতো।

তখন তিনি সকলকে লক্ষ্য করে আল্লাহর একত্ববাদ, স্বীয় নবুওয়ত এবং পরকালীন জীবনের উপর বিশ্বাস স্থাপনের জন্য অত্যন্ত মর্মস্পর্শী ভাষায় সকলকে আহ্বান জানালেন। এ ঘটনায় এক অংশ সহীহুল বুখারীতে ইবনে আব্বাস কর্তৃক এইভাবে বর্ণিত হয়েছেঃ

যখন ﴿وَأَنذِرْ عَشِيرَتَكَ الْأَقْرَبِينَ﴾ আয়াত অবতীর্ণ হল তখন নবী কারীম ﷺ সাফা পর্বত শিখরে আরোহন করে কুরাইশ গোত্রের সতলকে লক্ষ্য করে বিশেষ কিছু শব্দ উচ্চারণ করে চিৎকার করতে থাকলেন ঃ

يا بني فهر، يا بني عدى، (يا بني فلان، يا بني عبد مناف، يا بني عبد المطلب)

"ওহে বনু ফিহর! ওহে বনু আদী! (ওহে বনু অমুক, ওহে বনু ওমুক, ওহে বনু আবদে মানাফ, ওহে বনু আবদুল মুত্তালিব)

এ আহ্বান শ্রবণ করে সকলেই সেখানে সমবেত হয়ে গেলেন। এমনকি কোন ব্যক্তির পক্ষে তাঁর উপস্থিত সম্ভব না হলে ব্যাপারটি সম্পর্কে অবগত হওয়ার জন্য তিনি প্রতিনিধি প্রেরণ করলেন। ফলকথা হচ্ছে কুরাইশ গোত্রের সকললেই সেখানে উপস্থিত হয়েছিলেন। আবু লাহাবও উপস্থিত ছিলেন।

তারপর নবী কারীম ﷺ বললেন,

(أرأيتكم لو أخبرتكم أن خيلًا بالوادى بسَفْح هذا الجبل تريد أن تغير عليكم أكنتم مُصَدِّقِيَّ؟)

"হে কুরাইশ বংশীয়গণ! তোমরা বল, আজ (এ পর্বত শিখরে দাঁড়িয়ে) যদি আমি তোমাদিগকে বলি যে, পর্বতের অন্য দিকে এক প্রবল শত্রু সৈন্য বাহিনী তোমাদের যথা- সর্বস্ব লুণ্ঠনের জন্য অপেক্ষা করছে তাহলে তোমরা আমার এ কথার উপর বিশ্বাস স্থাপন করবে কি?

সকলে সমস্বরে উত্তর করল, হ্যাঁ, নিশ্চয়ই, বিশ্বাস না করার কোনই কারণ নেই। আমরা কখনো আপনাকে মিথ্যার সংস্পর্শে আসতে দেখি নাই।

তখন গুরুগম্ভীর কণ্ঠে বলতে লাগলেন ,

(إنى نذير لكم بين يدى عذاب شديد، إنما مثلى ومثلكم كمثل رجل رأي العَدُوّ فانطلق يَرْبَأ أهله)( أي يتطلع وينظر لهم من مكان مرتفع لئلا يدهمهم العدو) (خشى أن يسبقوه فجعل ينادى: يا صباحاه)

"যদি তাহাই হয়, তবে শ্রবণ করুন। আমি আপনাদিগকে (পাপ ও আল্লাহ দ্রোহিতার ভীষণ পরিণাম ও তজ্জনিত) অবশ্যম্ভাবী কঠোর দণ্ডের কথা স্মরণ করিয়ে দেয়ার জন্য প্রেরিত হয়েছি ......................।

এ কথা শুনে আবু লাহাব বলে উঠলেন, 'তোর সর্বনাশ হোক! এ জন্য কি তুই এখানে আমাদেরকে সমবেত করেছিস? এর ফলশ্রুতিতে আয়াতে কারীমা অবতীর্ণ হলো :[১]

﴿تَبَّتْ يَدَا أَبِي لَهَبٍ وَتَبَّ﴾ [سورة المسد:١]

"আবূ লাহাবের হাত ধ্বংস হোক।' [আল-মাসাদ (১১১) : ১]

এ ঘটনার আর এক অংশ ইমাম মুসলিম সহীহ মুসলিম শরীফে আবু হুরায়রা (রাঃ) হতে বর্ণনা করেছেন। তিনি বলেন যে, যখন وَأَنذِرْ عَشِيرَتَكَ الْأَقْرَبِينَ আয়াত অবতীর্ণ হয় তখন রাসূলুল্লাহ ﷺ চিৎকার করে সকলের প্রতি আহ্বান জানালেন। এ আহ্বান ছিল 'বিশেষ' এবং 'সাধারণ' উভয় ভাবধারার। তিনি চিৎকার করে বললেন 'হে কুরাইশগণ! জাহান্নাম থেকে নিজেদের রক্ষা করো। হে বনু কাব গোত্রের লোকেরা! জাহান্নাম থেকে নিজেদের রক্ষা করো। হে মুহাম্মদ ﷺ-এর কন্যা ফাতেমা! জাহান্নামের ভয়াবহ শাস্তি থেকে আল্লাহর পাকড়াও হতে রক্ষা

---

[1] সহীহ বুখারী ২য় খণ্ড ৭০২ ও ৭৪৩ পৃঃ, সহীহ মুসলিম ১ম খণ্ড ১১৪ পৃঃ।

করতে পারব না। তবে তোমাদের সঙ্গে বংশীয় এবং আত্মীয়তার সূত্রে যতটুকু উপকার করা সম্ভব ততটুকু করব।[১]

**সত্যের প্রকাশ্য ঘোষণা এবং মুশরিকগণের প্রতিক্রিয়া (الصدع بالحق وردود فعل المشركين) :**

উপরি উল্লেখিত আহ্বান তখনো মক্কার আশপাশে শোনা যাচ্ছিল। এমতাবস্থায় ওহী অবতীর্ণ হল ঃ

﴿فَاصْدَعْ بِمَا تُؤْمَرُ وَأَعْرِضْ عَنِ الْمُشْرِكِينَ﴾ [الحجر: ٩٤]

"কাজেই তোমাকে যে বিষয়ের হুকুম দেয়া হয়েছে তা জোরে শোরে প্রকাশ্যে প্রচার কর, আর মুশরিকদের থেকে মুখ ফিরিয়ে নাও।' (আল-হিজর ১৫ : ৯৪)

এরপর রাসূলুল্লাহ ﷺ বহুত্ববাদের অশ্লীলতা এবং মিথ্যার পর্দা উন্মোচন করে প্রতিমার প্রকৃতি, মর্যাদা এবং মূল্যের অসারতা সম্পর্কে প্রকাশ্যভাবে কথা বলা আরম্ভ করেলেন। এ প্রতিমাগুলোর জড়ত্ব, অসমর্থতা ও অকর্মন্যতা সম্পর্কে যুক্তি প্রমাণসহ তিনি জোরালো কণ্ঠে বলতে থাকলেন এবং যাঁরা এঁদেরকে আল্লাহ এবং নিজের মধ্যে মাধ্যম তৈরি করে নিয়েছেন তাঁরা যে কত ভ্রষ্টতার মধ্যে নিমজ্জিত রয়েছেন তা বলতে থাকলেন।

রাসূলুল্লাহ ﷺ-এর এ প্রচারাভিযান ছিল অত্যন্ত প্রবল এবং প্রজ্ঞানিষ্ঠ তিনি তাঁর ঘনিষ্ট আত্মীয়-স্বজনদের নিকট জোরলো কণ্ঠে ঘোষণা করলেন যে, এখন থেকে নবুওয়তের বিশ্বাসের উপরেই নির্ভর করবে সঠিক সম্পর্কের ব্যাপারটি যুগ যুগ ধরে গোত্রীয় বা বংশীয় সম্পর্কের যে বন্ধনটি আরবে প্রচলিত ও প্রতিষ্ঠিত হয়ে এসেছে আল্লাহ কর্তৃক ভীতি প্রদর্শনের প্রচণ্ড তাপে বিগলিত হয়ে তা নিশ্চিহ্ন হয়ে গেল।

মূর্তিপূজক ও মুশরিকগণের বিরুদ্ধে সত্যের এ আপোষহীন ঘোষণা যখন যুগ-যুগান্তরের বুহুত্ববাদী বিশ্বাসের ভিত্তিমূলে ধ্বস সৃষ্টি করল তখন প্রচণ্ড ক্রোধ ও ক্ষোভে পৌত্তলিক ও উৎকট অহংবাদী মক্কা বাসীগণ এমনভাবে ফেটে পড়ল যেমনটি বাত্যা বিক্ষুব্ধ মেঘমালার বক্ষ-নিঃসৃত বজ্রের ভয়ংকর গর্জন শান্ত পৃথিবীর উর্দ্ধদেশে আকাশ মণ্ডল ফেটে পড়তে চায়। কুরাইশগণ উঠে পড়ে লাগলেন সদ্য অংকুরিত এ একত্ববাদের মুলোৎপাটন করে ফেলার জন্য। কারণ, একত্ববাদের এ ধারণাই যে শেষ পর্যন্ত উত্তরাধিকার সূত্রে প্রাপ্ত তাঁদের ঐতিহ্য ও আকীদাকে একদম নিশ্চিহ্ন করে ফেলবে সেই রকম একটি আশংকা তাঁদের মনে দানা বাঁধতে শুরু করেছিল।

রাসূলুল্লাহ ﷺ-এর একত্বাবাদের ঘোষণায় কুরাইশগণ একদম ক্ষেপে উঠলেন। কারণ, এটা তাঁরা জানতেন যে, একত্ববাদ নবুওয়ত ও পরকালীন জীবনের উপর বিশ্বাস স্থাপন করার অর্থই হবে নিঃশর্তভাবে নবী ﷺ-এর নিকট আত্মসমর্পণ করা এবং কোন আপত্তি ছাড়াই তাঁর আদেশ নিষেধ মেনে চলা। অন্যান্য বিষয়ের কথা তো দূরেই থাক এমন কি নিজের প্রাণ এবং ধন-সম্পদ ব্যবহারের ক্ষেত্রেও ইচ্ছানুযায়ী তা করা চলবে না। এর অর্থ দাঁড়াবে যে, ধর্মীয় ব্যাপারে আরববাসীদের উপর মক্কাবসীগণ পৌরহিত্য ও নেতৃত্বের যে মর্যাদা লাভ করে আসিছিলেন তা সমূলে উৎপাটিত হয়ে যাবে। আল্লাহ এবং তাঁর রাসূল ﷺ-এর সন্তুষ্টির বাইরে নিজ খেয়াল-খুশি মতো কোন কাজ করার অধিকার তাদের থাকবে না। প্রসঙ্গতঃ উল্লেখ্য যে, দুর্বলতর শ্রেণীর লোকজনদের প্রতি তাঁরা যে অন্যায়-অত্যাচার করে এসেছেন এবং সকাল-সন্ধ্যা যে সকল অপকর্মের সঙ্গে সংশিষ্ট থেকেছেন সে সব করার আর কোন সুযোগ থাকবে না। কুরাইশগণ এ সব সম্পর্কে ভালভাবেই অবগত ছিলেন এবং এ জন্যই তাঁদের দৃষ্টিতে এ অপমান জনক অবস্থাকে স্বীকৃতি প্রদান করতে তাঁরা প্রস্তুত ছিলেন না। কিন্তু প্রকৃতপক্ষে তাঁদের এ মানসিকতার পেছনে মঙ্গলজনক কিংবা সম্মানজনক বলতে তেমন কিছুই ছিল না। আল্লাহ বলেন :

﴿بَلْ يُرِيدُ الْإِنسَانُ لِيَفْجُرَ أَمَامَهُ﴾ (سورة القيامة ٧٥ : ٥)

" কিন্তু মানুষ তার আগামী দিনগুলোতেও পাপাচার করতে চায়।" [আল-ক্বিয়ামাহ (৭৫) : ৫]

---

[১] সহীহ মুসলিম ১ম খণ্ড ১১৪ পৃঃ। সহীহ বুখারী ১ম খণ্ড ৩৮৫ পৃঃ।

আল্লাহর একত্ববাদ এবং দ্বীন সম্পর্কে রাসূলুল্লাহ ﷺ যে সমস্ত কথা বললেন কুরাইশগণের তার সততা এবং কথাবার্তা উপলব্ধি করলেও মাত্র একটি কারণে তা মেনে নিতে পারলেন না। সে কারণটি হচ্ছে তাঁদের শক্তিমত্তা, যথেচ্ছাচার এবং নেতৃত্বের মোহ। অথচ তাঁকে অস্বীকার করা কিংবা এড়িয়ে চলার ক্ষমতাও তাঁদের ছিল না। কারণ, সত্যবাদিতা, ন্যায়পরায়ণতা, পরোপকারিতা, উদারতা, বুদ্ধিমত্তা, চিরত্রামধূর্য, সহিষ্ণুতা ইত্যাদি সকল মানবিক গুণাবলীর সমন্বয়ে সর্বকালের সকল মানুষের জন্য আদর্শ এবং মহিমান্বিত এমন এক ব্যক্তিত্ব তিনি ছিলেন যেমনটি তাঁরা কোন কালেও শোনেন নি কিংবা দেখেন নি। এহেন পরিস্থিতিতে তাঁরা কতটা যেন দিশেহারার মতো হয়ে পড়লেন এবং প্রকৃতই তাঁদের দিশেহারা হওয়ারই কথা ছিল। তাঁদের বংশানুক্রমিক ইতিহাসে তিনি ছিলেন নজিরহীন এক অসামান্য ব্যক্তিত্ব।

অবশেষে অনেক চিন্তা ভাবনার পর তাঁদের ধারণায় তাঁরা একটি পথ খুঁজে পেলেন এবং সেটি হল তাঁরা তাঁর চাচা আবু তালিবের নিকট যাবেন এবং তাঁর নিকটদাবী করবেন যে, তিনি তাঁর ভ্রাতুষ্পুত্রকে এহেন কাজকর্ম থেকে বিরত রাখেন। তাঁদের এ দাবীকে অধিকতর শক্তিশালী ও গ্রহণযোগ্য করার লক্ষ্যে তাঁরা তাঁদের উপাস্য প্রতিমাদরে প্রসঙ্গটি উত্থাপনেরও সিদ্ধান্ত গ্রহণ করলেন। মুহাম্মদ ﷺ তাঁদের প্রতিমাদের সম্পর্কে নানা প্রকার কটুকাটব্য ও অবমাননাকর উক্তি করে তাঁদের উপাসনা না করার কথা বলেছেন, এটা কিছুতেই বরদাস্ত করা যেতে পারে না। পূর্ব পুরুষগণের আমল থেকে বংশপরম্পরায় আমারা যে সকল ধর্মীয় আচার অনুষ্ঠানাদি প্রচলন করে এসেছি আজ তাঁর এক কথায় সবই বাদ দিতে হবে? কেন, কিভাবে তা সম্ভব? আমাদের পূর্ব পুরুষগণ তা হলে কি মূর্খ ছিলেন? সাত-পাঁচ এ জাতীয় নানা কথা নানা প্রশ্ন এবং নানা যুক্তিতর্কের পসরা নিয়ে তাঁরা আবু তালিবের নিকট যাওয়ার সিদ্ধান্ত গ্রহণ করলেন।

**আবু তালিব সমীপে কুরাইশ প্রতিনিধি দল (وفد قريش إلى أبي طالب) :**

ইবনে ইসহাক বলেন যে, কুরাইশ গোত্রের কয়েকজন নেতৃস্থানীয় ব্যক্তি একত্র হয়ে আবু তালিবের নিকট উপস্থিত হয়ে বললেন, 'হে আবু তালিব, আপনার ভ্রাতুষ্পুত্র আমাদের দেব-দেবীগণকে গালিগালাজ করছেন, আমাদের ধর্মের নিন্দা করছেন, আমাদেরকে জ্ঞান-বুদ্ধি ও বিচার-বিবেকহীন, মূর্খ বলছেন এবং আমাদের পূর্বপুরুষগণকে ধর্মভ্রষ্ট বলছেন। অতএব, হয় আপনি তাঁকে এ জাতীয় কাজ কর্ম থেকে বিরত রাখুন নতুবা আমাদের এবং তাঁর মধ্য থেকে আপনি দূরে সরে যান। কারণ, আপনিও আমাদেরই মতই তাঁর বক্তব্য মতে ভিন্নধর্মের অনুসারী। তাঁর ব্যাপারে আমরাই আপনার জন্য যথেষ্ট হব।

এর জবাবে আবু তালিব অত্যন্ত ঠাণ্ডা মেজাজে পাঁচরকম কথা বার্তা বলে তাদের বুঝিয়ে-সুঝিয়ে বিদায় করলেন। এ প্রেক্ষিতে তাঁরা ফের চলে গেলেন। এ দিকে রাসূলুল্লাহ পূর্ণোদ্যমে তাঁর প্রচার কাজ চালিয়ে যেতে থাকলেন।[1]

**হজ্জ যাত্রীগণকে বাধা দেয়ার বৈঠক (المجلس الاستشاري لكف الحجاج عن استماع الدعوة) :**

যে সময়ের কথা ইতোপূর্বে বলা হল সেই সময়ে কুরাইশগণের সামনে আরও একটি সমস্যা দেখা দিল। রাসূলুল্লাহ ﷺ-এর প্রকাশ্য প্রচার অভিযানের কয়েক মাস অতিবাহিত হতে না হতেই হজ্জের মৌসুম এসে উপস্থিত হল। যেহেতু এ মৌসুমে আরব ভূমির দূর দূরান্ত থেকে বিভিন্ন গোত্রের প্রতিনিধি দলের আগমন আরম্ভ হয়ে যাবে এবং সেহেতু মুহাম্মদ ﷺ তাঁদের নিকটে প্রচারাভিযান শুরু করবেন সেহেতু তাঁর সম্পর্কে সামগত সকলের নিকট এমন এক কথা বলার প্রয়োজনবোধ করলেন যার ফলে মুহাম্মদ ﷺ-এর উপর ক্রিয়ার সৃষ্টি করবে না। এ প্রেক্ষিতে এ ব্যাপারে আলাপ-আলোচনা ও সলাপরামর্শের জন্য তাঁরা অলীদ বিন মুগীরার গৃহে সমবেত হলেন। অলীদ বললেন 'এ ব্যাপারে তোমাদের মতামত ঠিক কারো যাতে এ নিয়ে তোমাদের পরস্পরের

---

[1] ইবনে হিশাম ১ম খণ্ড ২৬৫ পৃঃ।

মধ্যে মতবিরোধ কিংবা মত পার্থক্যের সৃষ্টি না হয় এবং তোমাদের একজনের কথাকে অন্যজন যেন মিথ্যা প্রতিপন্ন না করে।'

অন্যেরা বললেন, 'আপনি একটা মোক্ষম মন্তব্য ঠিক করে দিন তাহলেই তা আমাদের সকলের জন্য গ্রহণযোগ্য হবে।'

তিনি বললেন, 'না তা হবে না বরং তোমরা বলবে এবং আমি তা শুনব।'

ওলীদের এ কথার পর কয়েকজন সমস্বরে উঠলেন 'আমরা মন্তব্য করব যে, তিনি কাহেন।'

অলীদ বললেন, 'না আল্লাহর শপথ তিনি কাহেন (গণক) নয়।

আমরা অনেক কাহেন দেখেছি। ইনি তো কাহেনদের মতো গুনগুন করে গান গান না। ছন্দাকারে কবিতা আবৃত্তি করেন না কিংবা কবিতা রচনাও করেন না।'

অন্যরা বললেন, 'তাহলে আমরা তাঁকে একজন পাগল বলব।'

অলীদ বললেন, 'না তিনি তো পাগল নন, আমরা পাগল দেখেছি এবং তাঁর রকম সকম সম্পর্কে জানি। এ লোকের মধ্যে পাগলাদের মতো দম বন্ধ করে থাকা, অস্বাভাবিক কোন কাজকর্ম করা অসংলগ্ন কথাবার্তা বলা কিংবা অনুরূপ কোন কিছুই তো দেখি না।'

অন্যেরা বললেন, 'তাহলে আমরা বলব যে, তিনি একজন কবি।'

অলীদ বললেন, 'তাঁর মধ্যে কবির কোন বৈশিষ্ট নেই যে, তাঁকে কবি বলা হবে। আমাদের যুদ্ধকৃত ছন্দ রযম, হাজয, কারীয়, মাকবুয, মাবসুত ইত্যাদি সর্বপ্রকার কাব্যরীতি সম্পর্কে আমরা অবগত আছি। যাহোক তাঁর কথাবার্তাকে কিছুতেই কাব্য বলা যেতে পারে না।'

অন্যেরা বললেন, 'তাহলে আমরা তাঁকে যাদুকর বলব।'

অলীদ বললেন, 'এ ব্যক্তিকে যাদুকরও বলা যেতে পারে না। আমরা যাদুকর এবং যাদু সংক্রান্ত নানা ফন্দি-ফিকির দেখেছি, তারা সত্যমিথ্যা কত কথা বলে, কত অঙ্গ-ভঙ্গি করে কত যে, ঝাড়-ফুঁক করে এবং গিরা দেয় তার ইয়াত্তা থাকেনা। কিন্তু এ ব্যক্তি তো যাদুকরদের মতো সত্য-মিথ্যা কথা বলা, ঝাড়-ফুঁক কিংবা গিরা দেয়া কোন কিছুই করে না।'

অন্যেরা তখন বললেন, 'আমরা তাহলে আর কি বলব।'

অলীদ বললেন, 'আল্লাহর শপথ তাঁর কথাবার্তা বড়ই মিষ্টি মধুর, তাঁর ভিত শিকড় বড়ই শক্ত এবং শাখা-প্রশাখা বড়ই মনোমুগ্ধকর। তোমরা তাঁর সম্পর্কে যাই বল না কেন, যাঁরা তাঁর সংস্পর্শে কিছুক্ষণ থাকবেন তাঁরা তোমাদের কথাবার্তাকে অবশ্যই মিথ্যা মনে করবেন। তারপর কিছুক্ষণ ভেবে নিয়ে পুনরায় তিনি বললেন, 'তাঁর সম্পর্কে যদি কিছু বলতেই হয় তাহলে খুব জোর যাদুকর বলতে পারো। তাঁর এটা কিছুটা উপযোগী বলে মনে হতে পারে। তিনি এমন সব কথা উত্থাপন করেছেন যা যাদু বলেই মনে হয়। তিনি পিতাপুত্রের মধ্যে, স্বামী-স্ত্রীর মধ্যে, ভাই-ভাইয়ের মধ্যে গোত্রে গোত্রে, আত্মীয়-স্বজনদের মধ্যে বিভেদ সৃষ্টি করে দিয়েছেন।'

শেষ পর্যন্ত তাঁরা তাঁকে যাদুকর বলার সিদ্ধান্তে একমত হয়ে সেখান থেকে প্রস্থান করলেন।[১]

কোন কোন বর্ণানায় এ কথাও বলা হয়েছে যে, অলীদ যখন তাঁদের প্রস্তাব প্রত্যাখ্যান করে দিলেন তখন তাঁরা বললেন, 'আপনি তাহলে আপনার গ্রহণযোগ্য অভিমত ব্যক্ত করুন।' প্রত্যুত্তরে অলীদ বললেন, 'আমাকে তবে কিছু চিন্তা-ভাবনা করার সুযোগ দিন।' এরপর তিনি বহুক্ষণ ধরে চিন্তা-ভাবনা করতে থাকেন এবং উল্লেখিত অভিমত ব্যক্ত করেন।[২]

---

[1] ইবনে হিশাম ১ম খণ্ড ২৭১ পৃঃ।

[2] ফী যিলালিল কুরআনঃ পারা ২৯, পৃষ্ঠা ১৮৮।

এ ব্যাপারে অলীদ সম্পর্কে সূরা মুদ্দাসসিরের ১৬ টি আয়াত (১১-২৬) অবতীর্ণ হয়েছে :

﴿ذَرْنِي وَمَنْ خَلَقْتُ وَحِيدًا وَجَعَلْتُ لَهُ مَالًا مَّمْدُودًا وَبَنِينَ شُهُودًا وَمَهَّدتُّ لَهُ تَمْهِيدًا ثُمَّ يَطْمَعُ أَنْ أَزِيدَ كَلَّا إِنَّهُ كَانَ لِآيَاتِنَا عَنِيدًا سَأُرْهِقُهُ صَعُودًا إِنَّهُ فَكَّرَ وَقَدَّرَ فَقُتِلَ كَيْفَ قَدَّرَ ثُمَّ قُتِلَ كَيْفَ قَدَّرَ ثُمَّ نَظَرَ ثُمَّ عَبَسَ وَبَسَرَ ثُمَّ أَدْبَرَ وَاسْتَكْبَرَ فَقَالَ إِنْ هَذَا إِلَّا سِحْرٌ يُؤْثَرُ إِنْ هَذَا إِلَّا قَوْلُ الْبَشَرِ سَأُصْلِيهِ سَقَرَ﴾ [من ١١ إلى ٢٦]

'১১. ছেড়ে দাও আমাকে (তার সঙ্গে বুঝাপড়া করার জন্য) যাকে আমি এককভাবে সৃষ্টি করেছি। ১২. আর তাকে (ওয়ালীদ বিন মুগীরাহ্কে) দিয়েছি অঢেল ধন-সম্পদ, ১৩. আর অনেক ছেলে যারা সব সময় তার কাছেই থাকে। ১৪. এবং তার জীবনকে করেছি সচ্ছল ও সুগম। ১৫. এর পরও সে লোভ করে যে, আমি তাকে আরো দেই। ১৬. কক্ষনো না, সে ছিল আমার নিদর্শনের বিরুদ্ধাচারী। ১৭. শীঘ্রই আমি তাকে উঠাব শাস্তির পাহাড়ে (অর্থাৎ তাকে দিব বিপদের উপর বিপদ)। ১৮. সে চিন্তা ভাবনা করল এবং সিদ্ধান্ত নিল, ১৯. ধ্বংস হোক সে, কিভাবে সে (কুরআনের অলৌকিকতা স্বীকার করার পরও কেবল অহমিকার বশবর্তী হয়ে নবুওয়াতকে অস্বীকার করার) সিদ্ধান্ত নিল! ২০. আবারো ধ্বংস হোক সে, সে সিদ্ধান্ত নিল কিভাবে! ২১. তারপর সে তাকালো। ২২. তারপর ভ্রূ কুঁচকালো আর মুখ বাঁকালো। ২৩. তারপর সে পিছনে ফিরল আর অহংকার করল। ২৪. তারপর বলল- 'এ তো যাদু ছাড়া আর কিছু নয়, এ তো পূর্বে থেকেই চলে আসছে। ২৫. এটা তো মানুষের কথা মাত্র।' ২৬. শীঘ্রই আমি তাকে জাহান্নামের আগুনে নিক্ষেপ করব।' (আল-মুদ্দাসসির ৭৪ : ১১–২৬)

যার মধ্যে কয়েকটি আয়াত তাঁর চিন্তার ধরণ সম্পর্কিত চিত্র তুলে ধরা হয়েছে। ইরশাদ হয়েছে ঃ

﴿إِنَّهُ فَكَّرَ وَقَدَّرَ فَقُتِلَ كَيْفَ قَدَّرَ ثُمَّ قُتِلَ كَيْفَ قَدَّرَ ثُمَّ نَظَرَ ثُمَّ عَبَسَ وَبَسَرَ ثُمَّ أَدْبَرَ وَاسْتَكْبَرَ فَقَالَ إِنْ هَذَا إِلَّا سِحْرٌ يُؤْثَرُ إِنْ هَذَا إِلَّا قَوْلُ الْبَشَرِ﴾ [المدثر:١٨: ٢٥]

"১৮. সে চিন্তা ভাবনা করল এবং সিদ্ধান্ত নিল, ১৯. ধ্বংস হোক সে, কিভাবে সে (কুরআনের অলৌকিকতা স্বীকার করার পরও কেবল অহমিকার বশবর্তী হয়ে নবুওয়াতকে অস্বীকার করার) সিদ্ধান্ত নিল! ২০. আবারো ধ্বংস হোক সে, সে সিদ্ধান্ত নিল কিভাবে! ২১. তারপর সে তাকালো। ২২. তারপর ভ্রূ কুঁচকালো আর মুখ বাঁকালো। ২৩. তারপর সে পিছনে ফিরল আর অহংকার করল। ২৪. তারপর বলল- 'এ তো যাদু ছাড়া আর কিছু নয়, এ তো পূর্বে থেকেই চলে আসছে। ২৫. এটা তো মানুষের কথা মাত্র।' [আল-মুদ্দাসসির (৭৪) : ১৮–২৬]

যা হোক, তাঁরা যে সিদ্ধান্ত করলেন তা বাস্তবায়নের উদ্দেশ্যে এখন থেকে প্রস্তুতি গ্রহণ করতে থাকলেন। কিছু সংখ্যক কাফির মক্কায় আগমনকারী হজ্জযাত্রীগণের পথের পাশে কিংবা পাথের মোড়ে মোড়ে জটলা করে নবী কারীম ﷺ-এর প্রচার এবং তাবলীগের ব্যাপারে যা ইচ্ছে তাই বলে হজ্জযাত্রীগণকে বিভ্রান্ত করতে শুরু করলেন। নবী কারীম ﷺ সম্পর্কে তাঁদের সতর্ক করে দিয়ে তাঁর সম্পর্কে বহু কিছু বলতে থাকলেন।[1] এ সব ব্যাপারে আবদুল্লাহর অগ্রণী ভূমিকা পালন করেন।

হজের মৌসুমে হজ্ব যাত্রীগণের শিবিরে এবং উকায মাজিন্নাহ ও যুলমাজায বাজারে নবী কারীম ﷺ যখন আল্লাহর একত্ব এবং দ্বীনের তাবলীগ করতেন তখন আবু লাহাব তাঁর পিছন পিছন গিয়ে বলতেন, 'এর কথায় তোমরা কান দিয়ো না। সে মিথ্যুক এবং বেদ্বীন হয়ে গিয়েছে।[2]

এভাবে দৌড় ঝাঁপের ফল হচ্ছে যে, হজ্ব পালনের পর হাজীগণ যখন নিজ নিজ গৃহে প্রত্যাবর্তন করলেন তখন তাঁরা রাসূলুল্লাহ ﷺ সম্পর্কে ভালভাবে অবগত হয়ে গৃহে প্রত্যাবর্তন করলেন। তাছাড়া তাঁরা এ কথাও

---

[1] ইবনে হিশাম ১ম খণ্ড ২৭১ পৃঃ।

[2] তিরমিযী মসনাদে আহমদ ৩য় খণ্ড ৪৯২ পৃঃ ও ৪র্থ ৩৪১ পৃঃ।

অবগত হয়ে গেলেন যে মুহাম্মদ ﷺ নবুওয়ত দাবী করেছেন। এমনভাবে হজ্ব যাত্রীগণের মাধ্যমেই নবী কারীম ﷺ-এর নবুওয়ত এবং ইসলামের প্রাথমিক কথাবার্তা সমগ্র আরব জাহানে বিস্তার লাভ করল।

**বিরুদ্ধাচরণের বিভিন্ন পন্থা (أساليب شتى لمجابهة الدعوة) :**

কুরাইশগণ যখন দেখলেন যে, মুহাম্মদ ﷺ-কে তাঁর দ্বীনের দাওয়াত এবং তাবলীগ থেকে নিবৃত্ত করার কোন কৌশল কার্যকর হচ্ছে না তখন তাঁরা পুণরায় চিন্তাভাবনা করে তাঁর তাবলীগী কর্মকাণ্ডকে সম্পূর্ণ নিশ্চিহ্ন করে ফেলার জন্য নানমুখী পন্থাপ্রক্রিয়া অবলম্বন শুরু করলেন। যে সকল পন্থা তাঁরা অবলম্বন কললেন তা হচ্ছে যথাক্রমে ঃ

**১. উপহাস, ঠাট্টা-তামাশা, ব্যঙ্গ-বিদ্রুপ, মিথ্যাপ্রতিপন্ন, অকারণ হাসাহাসি (السخرية والتحقير، والاستهزاء والتكذيب والتضحيك) :**

বিভিন্ন অবমাননাকর উক্তির মাধ্যমে নবী করীম ﷺ-কে তাঁরা জর্জরিত এবং অতীষ্ঠ করে তুলতে চাইলেন। এর অন্তর্নিহিতি উদ্দেশ্য ছিল মুসলিমগণকে সন্দেহপরায়ন, বিপন্ন ও ব্যতিব্যস্ত করে তাঁদের উদ্যম ও কাজের স্পৃহাকে নষ্ট করে দেয়া। এ উদ্দেশ্যে মুশরিকগণ রাসূলুল্লাহ ﷺ-কে অশালীন অপবাবদ এবং গালিগালাজ করতেও কুণ্ঠাবোধ করেননি। তাঁরা কখনো তাঁকে পাগল বলেও সম্বোধন করতেন। যেমনটি ইরশাদ হয়েছে ঃ

﴿وَقَالُوا يَا أَيُّهَا الَّذِي نُزِّلَ عَلَيْهِ الذِّكْرُ إِنَّكَ لَمَجْنُونٌ﴾ [الحجر:٦]

" তারা বলে, 'ওহে ঐ ব্যক্তি যার প্রতি কুরআন অবতীর্ণ হয়েছে! তুমি তো অবশ্যই পাগল।' (আল-হিজর ১৫ : ৬)

কখনো কখনো নবী ﷺ-কে যাদুকর বলত এবং মিথ্যার অপবাদও দিত। যেমনটি ইরশাদ হয়েছে ঃ

﴿وَعَجِبُوا أَن جَاءَهُم مُّنذِرٌ مِّنْهُمْ وَقَالَ الْكَافِرُونَ هَذَا سَاحِرٌ كَذَّابٌ﴾ [ص:٤]

"আর তারা (এ ব্যাপারে) বিস্ময়বোধ করল যে, তাদের কাছে তাদেরই মধ্য হতে একজন সতর্ককারী এসেছে। কাফিরগণ বলল– 'এটা একটা যাদুকর, মিথ্যুক।' (স–দ ৩৮ : ৪)

এ কাফিরগণ নবী ﷺ-এর অগ্রভাগে ও পিছনে ক্রোধান্বিত এবং প্রতি হিংসাপরায়ন দৃষ্টিভঙ্গী ও মন-মানসিকতা নিয়ে ঘোরাফেরা করত। এ প্রসঙ্গে কুরআন মাজীদে ইরশাদ হয়েছে ঃ

﴿وَإِن يَكَادُ الَّذِينَ كَفَرُوا لَيُزْلِقُونَكَ بِأَبْصَارِهِمْ لَمَّا سَمِعُوا الذِّكْرَ وَيَقُولُونَ إِنَّهُ لَمَجْنُونٌ﴾ [القلم:٥١]

"কাফিররা যখন কুরআন শুনে তখন তারা যেন তাদের দৃষ্টি দিয়ে তোমাকে আছড়ে ফেলবে। আর তারা বলে, 'সে তো অবশ্যই পাগল।' (আল-ক্বলাম ৬৮ : ৫১)

অধিকন্তু, নবী করীম ﷺ যখন কোথাও গমন করতেন এবং তাঁর দুর্বল ও মজলুম সাহাবীগণ (রা.) তাঁর নিকট উপস্থিত থাকতেন তখন এঁদের লক্ষ্য করে মুশরিকগণ উপহাস করে বলত ঃ

﴿مَنَّ اللَّهُ عَلَيْهِم مِّن بَيْنِنَا أَلَيْسَ اللَّهُ بِأَعْلَمَ بِالشَّاكِرِينَ﴾ [الأنعام:٥٣]

"এরা কি সেই লোক আমাদের মধ্যে যাদেরকে আল্লাহ অনুগ্রহ করেছেন, আল্লাহ কি তাঁর কৃতজ্ঞ বান্দাহদের সম্পর্কে অধিক অবগত নন?' (আল-আন'আম ৬ : ৫৩)

সাধারণত ঃ মুশরিকগণের অবস্থা তাই ছিল যার চিত্র নীচের আয়াত সমূহে তুলে ধরা হয়েছে ঃ

﴿إِنَّ الَّذِينَ أَجْرَمُوا كَانُوا مِنَ الَّذِينَ آمَنُوا يَضْحَكُونَ وَإِذَا مَرُّوا بِهِمْ يَتَغَامَزُونَ وَإِذَا انقَلَبُوا إِلَىٰ أَهْلِهِمُ انقَلَبُوا فَكِهِينَ وَإِذَا رَأَوْهُمْ قَالُوا إِنَّ هَٰؤُلَاءِ لَضَالُّونَ وَمَا أُرْسِلُوا عَلَيْهِمْ حَافِظِينَ﴾ [المطففين: ٢٩: ٣٣]

“পাপাচারী লোকেরা (দুনিয়ায়) মু'মিনদেরকে ঠাট্টা-বিদ্রূপ করত। -আর তারা যখন তাদের পাশ দিয়ে অতিক্রম করত তখন পরস্পরে চোখ টিপাটিপি করে ইশারা করত। - আর তারা যখন তাদের আপন জনদের কাছে ফিরে আসত, তখন (মু'মিনদেরকে ঠাট্টা ক'রে আসার কারণে) ফিরত উৎফুল্ল হয়ে। - আর তারা যখন মু'মিনদেরকে দেখত তখন বলত, ‘এরা তো একেবারে গুমরাহ্।’ - তাদেরকে তো মু'মিনদের হিফাযাতকারী হিসেবে পাঠানো হয়নি।’ [আল-মুত্বাফফিফীন (৮৩) : ২৯-৩৩]

**২. সংশয় সন্দেহের উসকানী ও মিথ্যা দাওয়াতের মুখোশ উন্মোচন** (إثارة الشبهات وتكثيف الدعايات الكاذبة)ঃ

নবী ﷺ-এর শিক্ষা-দীক্ষার বিষয়াদির বিকৃত করে দেখানো, নবী ﷺ-এর শিক্ষা-দীক্ষা সম্পর্কে জনমনে সন্দেহ ও সংশয় সৃষ্টি করা এবং মিথ্যা ও অপপ্রচার করা, নবী ﷺ-এর শিক্ষা-দীক্ষা, ব্যক্তিত্ব ইত্যাদি সব কিছুকে অর্থহীন ও আজেবাজে প্রশ্নের সম্মুখীন করা, এ সবগুলো অনবরত এত অধিক পরিমাণে করা যাতে জনসাধারণ তাঁর দ্বীন প্রচারের দিকে ধীর স্থিরভাবে মনযোগ দেয়া কিংবা চিন্তা-ভাবনা করার সুযোগ না পায়। মুশরিকগণ যেমন কুরআন সম্পর্কে বলেছেন ঃ

﴿أَسَاطِيرُ الْأَوَّلِينَ اكْتَتَبَهَا فَهِيَ تُمْلَى عَلَيْهِ بُكْرَةً وَأَصِيلاً﴾ [الفرقان: ٥]

“ তারা বলে- ‘এগুলো পূর্ব যুগের কাহিনী যা সে (অর্থাৎ মুহাম্মাদ ﷺ) লিখিয়ে নিয়েছে আর এগুলোই তার কাছে সকাল-সন্ধ্যা শোনানো হয়।’ (আল-ফুরক্বান ২৫ : ৫)

﴿إِنْ هَذَا إِلَّا إِفْكٌ افْتَرَاهُ وَأَعَانَهُ عَلَيْهِ قَوْمٌ آخَرُونَ﴾ [الفرقان: ٤]

“ কাফিররা বলে- ‘এটা মিথ্যে ছাড়া আর কিছুই নয়, সে তা (অর্থাৎ কুরআন) উদ্ভাবন করেছে এবং ভিন্ন জাতির লোক এ ব্যাপারে তাকে সাহায্য করেছে।’ (আল-ফুরক্বান ২৫ : ৪)

তারা আরও বলত :

﴿إِنَّمَا يُعَلِّمُهُ بَشَرٌ﴾ [سورة النحل : ١٠٣]

“‘এক মানুষ তাকে [মুহাম্মাদ ﷺ-কে ] শিখিয়ে দেয়।’ (আন-নাহ্‌ল ১৬ : ১০৩)

তারা রসূল ﷺ সম্পর্কে বলত :

﴿مَالِ هَذَا الرَّسُولِ يَأْكُلُ الطَّعَامَ وَيَمْشِي فِي الْأَسْوَاقِ﴾ [الفرقان: ٧]

“এ কেমন রসূল যে খাবার খায়, আর হাট-বাজারে চলাফেরা করে? তার কাছে ফেরেশতা অবতীর্ণ হয় না কেন যে তার সঙ্গে থাকত সতর্ককারী হয়ে?’ (আল-ফুরক্বান ২৫ : ৭)

আল-কুরআনের বহু স্থানে এর ধরনের অভিযোগ খণ্ডন করা হয়েছে। তবে কোথাও তাদের অভিযোগ উল্লেখ করা হয়েছে আর কোথাও অভিযোগ উল্লেখ করা হয়নি।

**৩. অতীতকালের ঘটনাবলী এবং উপাখ্যান সমূহ এবং কুরআন কারীমে বর্ণিত বিষয়াদির মধ্যে অর্থহীন বাগড়া বা প্রতিদ্বন্দ্বীতার ধুম্রজাল সৃষ্টি করে জনমনে ধাঁধার সৃষ্টি করা এবং মুক্ত চিন্তা-ভাবনার সুযোগ না দেয়** (الحيلولة بين الناس وبين سماعهم القرآن، ومعارضته بأساطير الأولين) :

প্রসঙ্গক্রমে এখানে নাযর বিন হারেসের ঘটনা উল্লেখ করা যেতে পারে।

একদিন তিনি কুরাইশগণকে আহ্বান জানিয়ে বললেন, ‘ওহে কুরাইশ ভাইগণ! আল্লাহর শপথ তোমাদের সম্মুখে এক মহা দুর্যোগপূর্ণ সময় উপস্থিত হয়েছে, অথচ তোমরা আজ পর্যন্ত এর কোন প্রতিকার কিংবা প্রতিবাদ কোনটাই করতে পার নি। মুহাম্মদ ﷺ যখন তোমাদের মধ্যে যুবক ছিল, তখন সকলের প্রিয় পাত্র ছিল। সবার চাইতে সত্যবাদী ও বিশ্বাসী ছিল। এখন যখন তার কান ও মাথার মধ্যেকার চুল সাদা হতে চলল (অর্থাৎ বয়সবৃদ্ধি পেয়ে মধ্য বয়সে পৌঁছিল) এবং তোমাদের নিকট কিছু বাণী ও বক্তব্য উপস্থাপন করল তখন তোমরা

**বলছ** যে, সে একজন যাদুকর। না, আল্লাহর শপথ যে যাদুকর নয়। আমরা যাদুকর দেখেছি তাদের ঝাড় ফুঁক ও গিরাবন্দিরও দেখেছি, কিন্তু এর মধ্যে সে রকম কোন কিছুই দেখছিনা।'

তোমরা বলছ যে, সে একজন কাহেন।•

কিন্তু তাকে তো কাহেন বলেও মনে হয় না। আমরা কাহেন দেখেছি, দেখেছি তাদের অসার বাগাড়ম্বরতা, উল্টোপাল্টা কাজ কর্ম এবং বাক চাতুর্য। কিন্তু এঁর মধ্যেও তেমন কিছুই দেখিনা।

তোমরা বলছ, সে করি, কিন্তু তাঁকে কবি বলেও তো মনে হয় না। আমরা কবি দেখেছি এবং কাব্যধারা হাজয, রাজয ইত্যাদিও শুনেছি। কিন্তু মুহাম্মদ ﷺ-এর কাছে যা শুনেছি, কোনদিন কারো কাছেই তা শুনিনি। তার কাছে যা শুনোছি তা তো অদ্ভূদ জিনিস।

তোমরা তাকে বলছ পাগল! কিন্তু তাকে পাগল বলার কোন হেতুই তো আমি খুঁজে পাচ্ছি না। আমরা তো অনেক পাগলের পাগলামী দেখেছি, দেখেছি তাদের উল্টোপাল্টা কাজকর্ম, শুনেছি তাদের অসংলগ্ন ও অশীল কথাবার্তা এবং আরও কত কিছু। কিন্তু এর মধ্যেও তেমন কোন ঘটনাই কোন দিন দেখিনি। ওহে কুরাইশগণ! আল্লাহর শপথ, তোমরা খুব কঠিন অবস্থার মধ্যে নিপতিত হয়েছ। খুব ভাল চিন্তা-ভাবনা করে পরিত্রাণের পথ খোঁজ করো।

এর পর নাযর বিন হারেস হীরা চলে গেলেন। সেখানে রাজা-বাদশাহদের ঘটনাবলী, ইরানের বিখ্যাত বীর রুস্তম ও প্রাচীন গ্রীক সম্রাট আলেক জান্ডারের কাহিনী শিখলেন। এ সব শেখার পর তিনি মক্কায় প্রত্যাবর্তন করলেন। ঘটনাক্রমে রাসূলুলাহ ﷺ যখন কোন জায়গায় আল্লাহর নির্দেশাবলী নিয়ে আলোচনা করতেন এবং আল্লাহর আদেশ অমান্য করলে জাহান্নামের ভয়াবহ আযাব সম্পর্কে ভয় প্রদর্শন করতেন তখন সেই ব্যক্তি সেখানে উপস্থিত হয়ে বলতেন, 'আমার কথার চাইতে মুহাম্মদ ﷺ-এর কথা উত্তম নয়।' এরপর তিনি পারস্য সম্রাটদের, রুস্তম এবং সেকান্দার বাদশাহর (আলেকজান্ডার) কাহিনী শোনাতে আরম্ভ করতেন এবং বলতেন, 'বল, কোনদিক দিয়ে মুহাম্মদ ﷺ-এর কথা আমার কথার চাইতে উত্তম।'[1]

ইবনে আব্বাসের বর্ণনা সূত্রে এটাও জানা যায় যে, ইসলাম বৈরীতার চরম পর্যায়ের ব্যবস্থা হিসেবে নাযর একাধিক ক্রীতদাসী রেখেছিলেন। যখন তিনি জানতে পারতেন যে, কোন লোক নবী করীম ﷺ-এর দ্বীন তাবলীগের প্রতি আকৃষ্ট হচ্ছেন তখন সেই লোকের প্রতি এক ক্রীতদাসীকে নিয়োজিত করে দিতেন। ক্রীতদাসী তাকে খাওয়া দাওয়া করত এবং তার মনোরঞ্জনের জন্য গীত, বাদ্য এবং অন্যান্য ব্যবস্থা অবলম্বন করত। নবী ﷺ-এর প্রতি তার আকর্ষণ হ্রাস না পাওয়া পর্যন্ত ঐ ধারায় কাজ চলত।[2] এ প্রসঙ্গে আল-কুরআনুল কারীমে ইরশাদ হয়েছে ঃ

﴿وَمِنَ النَّاسِ مَن يَشْتَرِي لَهْوَ الْحَدِيثِ لِيُضِلَّ عَن سَبِيلِ اللَّهِ﴾ [لقمان: ٦]

'কিছু মানুষ আল্লাহ্‌র পথ থেকে বিচ্যুত করার উদ্দেশে অজ্ঞতাবশত অবান্তর কথাবার্তা ক্রয় করে আর আল্লাহ্‌র পথকে ঠাট্টা-বিদ্রূপ করে।' [লুক্বমান (৩১): ৬]

**৪. এ পন্থার মূল কথাছিল কিছু কিছু গ্রহণ ও কিছু কিছু বর্জনের মাধ্যমে মুসলিম ও মুশরিকগণের মধ্যে একটি আপোষরফার ব্যবস্থা।** এর প্রকৃত অর্থ হচ্ছে নবী ﷺ এবং মুসলিমগণ যদি মুশরিকগণের উপাসনা। পদ্ধতির কিছু কিছু অংশ মেনে নেন তা হলে তাঁরাও মুহাম্মদ ﷺ প্রচারিত ইসলামী বিধি-বিধানের কিছু কিছু অংশ মেনে নেবেন। আল-কুরআনুল কারীমে যেমনটি ইরশাদ হয়েছে ঃ

﴿وَدُّوا لَوْ تُدْهِنُ فَيُدْهِنُونَ﴾ [سورة القلم : ٩]

" তারা চায় যে, তুমি যদি নমনীয় হও, তবে তারাও নমনীয় হবে।' (আল-ক্বলাম ৬৮ : ৯)

---

[1] ইবনে হিশাম ১ম খণ্ড ২৯৯-৩০০ পৃঃ, ৩৫৮ পৃঃ। শাইখ আবদুল্লাহ মুখতাসারুস সীরাহ পৃঃ ১১৭-১১৮।

[2] ফতহুল কাদীর, ইমাম শাওকানী, ৪র্থ খণ্ড ২৩৬ পৃঃ ও অন্যান্য তফসীর গ্রন্থসমূহ।

যেমনটি ইবনে জারীর এবং তাবারানীর এক বর্ণনায় রয়েছে যে, মুশরিকগণ নবী কারীম -এর নিকট প্রস্তাব উত্থাপন করেছিলেন যে, যদি তিনি এক বছর যাবৎ তাঁদের মা'বূদের (প্রভূর) পূজা অর্চনা করেন তাহলে তাঁরা নবী -এর প্রভূ প্রতিপালকের ইবাদত (উপাসনা) করবে। আবদ বিন হোমায়েদ হতে একটি বর্ণনা এভাবে রয়েছে যে, মুশরিকগণ প্রস্তাব করল যে, যদি আপনি আমাদের মাবূদকে গ্রহণ করেন তবে আমরাও আপনার আল্লাহর ইবাদত করব।[১]

ইবনে ইসহাক বর্ণনা করেন যে, রাসূলুল্লাহ কা'বা গৃহ তাওয়াফ করছিলেন এমতাবস্থায় আসওয়াদ বিন মুত্তালিব বিন আসাদ বিন আব্দুল ওয্যা, অলীদ বিন মুগীরা, উমাইয়া বিন খালফ এবং আস বিন ওয়ায়েল সাহমী তাঁর সামনে উপস্থিত হলেন। এঁরা সকলেই ছিলেন নিজ নিজ গোত্রের প্রধান। তাঁরা বললেন, 'হে মুহাম্মদ ! এসো! তুমি যে মা'বূদের উপাসনা কর আমরাও সে মা'বূদের উপাসনা করি এবং আমরা যে মা'বূদের উপাসনা করি তোমরাও সে মা'বূদের উপাসনা কর। এরপর দেখা যাবে, যদি তোমাদের মা'বূদ কোন অংশে আমাদের মা'বূদ চাইতে উন্নত হয় তাহলে আমরা সেই অংশ গ্রহণ করব, আর যদি আমাদের মা'বূদ কোন অংশে তোমার মা'বূদ চাইতে উন্নত হয় তাহলে সেই অংশ গ্রহণ করবে। এ প্রেক্ষিতেই আল্লাহ তা'আলা সূরা কূল ইয়া আইয়্যুহাল কাফিরুন সম্পূর্ণ অবতীর্ণ করেন। যার মধ্যে জলদগম্ভীর সূরে ঘোষণা করা হয়েছে যে,

﴿قُلْ يَا أَيُّهَا الْكَافِرُونَ – لا أَعْبُدُ مَا تَعْبُدُونَ﴾ [سورة الكافرون : ١-٢]

" বল, 'হে কাফিররা!' ২. তোমরা যার 'ইবাদাত কর, আমি তার 'ইবাদাত করি না।' [আল-কাফিরূন (১০৯) : ১-২][২]

এ অকাট্য সিদ্ধান্তসূচক উত্তরে তাদের হাস্যকর আপোষ সংক্রান্ত কথাবার্তা এবং কাজ কর্মের চূড়ান্ত অবসান ঘটল।

**অন্যায় অত্যাচার (الاضطهادات) :**

নবুওয়তের চতুর্থ বছরে যখন প্রথমবার সর্ব সাধারণের নিকট ইসলামের দাওয়াত পেশ করা হল, তখন মুশরিকগণ তা প্রতিহত করার কৌশল হিসেবে ঐ পদক্ষেপ গ্রহণ করেন যা ইতোপূর্বে বর্ণনা করা হয়েছে। এ কৌশল কার্যকর করার ব্যাপারে তাঁরা ধীরে চলার নীতি অবলম্বন করে অল্প অল্প করে অগ্রসর হতে থাকেন এবং এভাবে এক মাসের বেশী সময় অতিবাহিত হওয়ার পূর্ব পর্যন্ত তাঁরা কোন প্রকার অন্যায় অত্যাচার আরম্ভ করেন নি। কিন্তু তাঁরা যখন এটা বুঝতে পারলেন যে, তাঁদের ঐ কৌশল ও ব্যবস্থাপনা ইসলামী আন্দোলনের ব্যাপ্তিলাভের পথে তেমন কার্যকর হচ্ছে না তখন তাঁরা সকলে পুনরায় এক আলোচনা চক্রে মিলিত হন এবং পঁচিশ সদস্য বিশিষ্ট একটি কমিটি গঠন করেন। সাধারণত গোত্রীয় প্রধানদের নিয়ে এ কমিটি গঠিত হয়। এ কমিটির অধিনায়ক ছিলেন নবী করীম -এর চাচা আবু লাহাব। অবস্থার পরিপ্রেক্ষিতে কমিটির সদস্যগণ পরস্পর আলাপ আলোচনা ও যুক্তি পরামর্শের মাধ্যমে সিদ্ধান্ত গ্রহন করলেন যে, মুহাম্মদ -কে ইসলাম প্রচার থেকে নিবৃত্ত করা এবং মুসলমাগণকে ইসলামের আওতা থেকে বের করে আনার লক্ষে অন্যায় অত্যাচার ও নির্যাতনের কঠোরতম ব্যবস্থাবলম্বনে তাঁরা কোন প্রকার দ্বিধা-সংকোচ করবেন না।[৩]

এ সিদ্ধান্ত গ্রহণের পর তা যথাযথভাবে বাস্তবায়নের লক্ষ্যে মুশরিকগণ কৃতসংকল্প হন। মুসলিম এবং বিশেষ করে দুর্বলতর শ্রেণীর মুসলিমদের নিয়ে মুশরিকগণের তেমন কোন সমস্যাই ছিলনা। তাঁদের প্রকৃত সমস্যা ছিল রাসূলুল্লাহ -কে নিয়ে। ব্যক্তিগত জীবনে তিনি ছিলেন অত্যন্ত মর্যাদা সম্পন্ন। বংশ মর্যাদার ক্ষেত্রেও তিনি ছিলেন বৈশিষ্ট্যময় ব্যক্তিত্বের অধিকারী। শত্রু-মিত্র পক্ষের কেউ তাঁর নিকট আগমন করলে তাঁকে মান-মর্যাদা বা

---

[1] ফতহুল কাদীর, ইমাম শাওকানী, ৫ম খণ্ড ৫০৮ পৃঃ।

[2] ইবনে হিশাম ১ম খণ্ড ৩৬২ পৃঃ।

[3] রহমাতুলিল আলামীন ১ম খণ্ড ৫৯-৬০ পৃঃ।

ইজ্জতের ভূষণে ভূষিত হয়েই তাঁকে সেখানে আগমন করতে হতো। কোন দুষ্টদুরাচার কিংবা অনাচারীর পক্ষে তাঁর সম্মুখে কোন অশ্লীল বা জঘণ্য কাজ কাজ করার মতো ধৃষ্টতা প্রদর্শন কখনই সম্ভব হতো না।

নবী কারীম ﷺ-এর উপরোক্ত গুণাবলী এবং ব্যক্তি বৈশিষ্ট্য প্রসূত প্রভাব প্রতিপত্তির সঙ্গে সংযুক্ত হল চাচা আবু তালিবের সাহায্য সহযোগিতা ও সমর্থন। ব্যক্তিগত এবং সমষ্টিগত উভয় ক্ষেত্রেই আবু তালিব এত মর্যাদা সম্পন্ন এবং প্রভাব প্রতিপত্তিশালী ছিলেন যে, তাঁর কথা অমান্য করা কিংবা তাঁর গৃহীত সিদ্ধান্তের উপর হস্তক্ষেপ করার মতো দুঃসাহসিকতা কারোরই ছিল না। এমন এক অবস্থার প্রেক্ষাপটে অন্যান্য কুরাইশগণকে কঠিন দুশ্চিন্তা, এবং টানা পোড়নের মধ্যে নিপতিত হতে হল। কিন্তু তাঁদের সামনে যে প্রশ্নটি সব চাইতে কঠিন ছিল তা হচ্ছে প্রতিমা ও পুরোহিতগণের মান-মর্যাদা এবং তাঁদের সামাজিক মান-মর্যাদা, প্রভাব প্রতিপত্তি ও নেতৃত্ব সংকটের প্রশ্নটি। ইসলাম প্রতিষ্ঠিত হয়ে গেলে তাঁদের এ সব যে সম্পূর্ণরূপে ভূলুণ্ঠিত ও বিধ্বংস হয়ে যাবে সে ব্যাপারে তাঁরা ছিলেন সম্পূর্ণ সচেতন। কাজেই উপায়ন্তর না দেখে তাঁরা একদম মরিয়া হয়ে উঠলেন এবং আবু লাহাবের পরিচালনা ও নেতৃত্বাধীনে মুসলিমদের ও নবী কারীম ﷺ-এর উপর নির্যাতন শুরু করে দিলেন।

প্রকৃত পক্ষে প্রথম থেকেই রাসূলুল্লাহ ﷺ-এর প্রতি আবু লাহাবের দৃষ্টিভঙ্গী ছিল অত্যন্ত কঠোর ও কঠিন। এমনকি অন্যান্য কুরাইশগণ যখন ঘুর্ণাক্ষরেও নবী কারীম ﷺ-কে নির্যাতন করার চিন্তা-ভাবনা করেন নি তখনো আবু লাহাবের আচরণ ছিল অত্যন্ত মারমুখী। বনু হাশেমের বৈঠকে এবং সাফা পর্বতের নিকট তিনি যা কিছু করেছিলেন তা ইতোপূর্বে উল্লেখিত হয়েছে। কোন কোন বর্ণনায় এটা উল্লেখিত হয়েছে যে, সাফা পর্বতের উপর নবী কারীম ﷺ-কে আঘাত করার জন্য তিনি একখণ্ড পাথর হাতে উঠিয়েছিলেন।[১]

রাসূলুল্লাহ ﷺ-এর উপর আবু লাহাব যে কত পৈশাচিকতা ও নিষ্ঠুরতা অবলম্বন করেছিলেন তার আরও বিভিন্ন প্রমাণ রয়েছে। তার মধ্যে অন্যতম হচ্ছে তাঁর ছেলেও রাসূলুল্লাহ ﷺ-এর মেয়ের মধ্যকার বিবাহ সম্পর্কোচ্ছেদ। নবুওয়ত প্রাপ্তির পূর্বে রাসূলুল্লাহ ﷺ-এর দু'মেয়ের সঙ্গে আবু লাহাব তাঁর দু'ছেলের বিবাহ দিয়েছিলেন। কিন্তু নবুওয়ত প্রাপ্তির পর অত্যন্ত নিষ্ঠুরতা ও নির্যাতনের মাধ্যমে তিনি তাঁর দু'ছেলেরই বিবাহ বিচ্ছেদ ঘটিয়ে দেন।[২]

তাঁর পাশবিকতার আরও একটি ঘটনা হচ্ছে নবী কারীম ﷺ-এর পুত্র আবদুল্লাহ যখন মারা যান তখন তিনি (আবু লাহাব) উলাসে ফেটে পড়েন, টগবগিয়ে দৌঁড়াতে তার বন্ধু-বান্ধবগণের নিকট এ দুঃসংবাদকে শুভ সংবাদরূপে পরিবেশন করেন যে, 'মুহাম্মদ ﷺ-এর লেজকাটা (পুত্রহীন) হয়েছে।[৩]

অধিকন্তু, ইতোপূর্বে আলোচনা প্রসঙ্গে উল্লেখিত হয়েছে যে, হজ্বের মৌসুমে আবু লাহাব নবী কারীম ﷺ-কে মিথ্যা প্রতিপন্ন করার উদ্দেশ্যে বাজার ও গণ জমায়েতে তাঁর পিছনে লেগে থাকতেন এবং জনতার মাঝে অপপ্রচার চালাতেন।

তারেক বিন আবদুল্লাহ মুহারেবীর বর্ণনায় জানা যায় যে, এ ব্যক্তি নবী কারীম ﷺ-কে শুধু মাত্র মিথ্যা প্রতিপন্ন করার চেষ্টা চালিয়েই ক্ষান্ত হন নি, বরং কোন কোন সময় তিনি নবী ﷺ-কে লক্ষ্য করে প্রস্তর নিক্ষেপ করতেন, যার ফলে তাঁর পায়ের গোড়ালী পর্যন্ত রক্তাক্ত হয়ে যেত।[৪]

আবু লাহাবের স্ত্রী উম্মে জামীল (যার নাম আরওয়া) ছিলেন হারব বিন উমাইয়ার কন্যা আবু সুফিয়ানের বোন। নবী ﷺ-এর প্রতি অত্যাচার ও জুলম ও নির্যাতনে তিনি ছিলেন স্বীমীর যোগ্য অংশিদারিনী। তিনি ছিলেন অত্যন্ত বিদ্বেষপরায়ণা ও প্রতিহিংসাপরায়ণা মহিলা। এ সকল দুস্কর্মে তিনি স্বামী থেকে পশ্চাদপথ ছিলেন না। তিনি রাসূলুল্লাহ ﷺ-এর চলার পথে এবং দরজায় কাঁটা ছড়িয়ে কিংবা পুঁতে রাখতেন। রাসূলুল্লাহ ﷺ-কে

---

[1] তিরমিযী শরীফ।

[2] ফী যিলালির কুরআন ৩০ খণ্ড ২৮২ পৃঃ, তাফহীন মূল কুরআন ৬ষ্ঠ খণ্ড ৫২২ পৃঃ।

[3] তাফহীমূল কুরআন ৬ষ্ঠ খণ্ড ৪৯০ পৃঃ।

[4] জামে তিরমিযী।

অকথ্য ভাষায় গালিগালাজ দেয়া, কটুক্তি করা, মিথ্যা অপবাদ দেয়া ইত্যাদি নানাবিধ জঘন্য কাজকর্মে তিনি লিপ্ত থাকতেন। তাছাড়া মুসলিমদের বিরুদ্ধে নানাবিধ ফেৎনা ফ্যাসাদের আগুন জালিয়ে দেয়া এবং উস্কানী দিয়ে ভয়াবহ যুদ্ধের বিভীষিকা সৃষ্টিকরা তাঁর অন্যতম চারিত্রিক বৈশিষ্ট্য। এ জন্যই পাক কুরআনুল তাঁকে حمالة الحطب (খড়ির বোঝা বহনকারিনী) বলে আখ্যায়িত করা হয়েছে।

যখন তিনি অবগত হলেন তাঁর এবং তাঁর স্বামীর ব্যাপারে নিন্দাসূচক আয়াত অবতীর্ণ হয়েছে তখন তিনি রাসূলুল্লাহ ﷺ-এর খোঁজ করতে লাগলেন। রাসূলুল্লাহ ﷺ তখন মসজিদুল হারামে কা'বা গৃহের পাশে অবস্থান করছিলেন। আবু বকর সিদ্দীকও (رضي الله عنه) তখন তাঁর সঙ্গে ছিলেন। আবু লাহাব পত্নী যখন এক মুষ্ঠি পাথর নিয়ে বায়তুলহারামে (পবিত্র গৃহে) রাসূলুল্লাহ ﷺ-এর সম্মুখভাগে এসে দণ্ডায়মান হলেন তখন আল্লাহ তা'আলা মহিলার দৃষ্টিশক্তি বন্ধ করে দেয়ার কারণে তিনি রাসূলুল্লাহ ﷺ-কে দেখতে পেলেন না।

অথচ আবু বকর (رضي الله عنه)-কে তিনি দেখতে পাচ্ছিলেন। তাঁর সামনে গিয়ে তিনি প্রশ্ন করলেন, 'আবু বকর তোমার সাথী কোথায়? আমি জানতে পারলাম যে, সে নাকি আমাদের কুৎসা রটনা করে বেড়াচ্ছে? আল্লাহ করে আমি যদি এখন তাকে পেতাম তার মুখের উপর এ পাথর ছুঁড়ে মারতাম। দেখ আল্লাহর শপথ! আমি একজন মহিলা কবি।' তারপর সে এ কবিতা আবৃত্তি করে শোনাল।[1]

مُذَمَّما عصينا * وأمره أبينا * ودينه قَلَيْنا

**অর্থ ঃ** আমরা মন্দের অবজ্ঞা করেছি। তার নির্দেশ অমান্য করেছি এবং তাঁর দ্বীনকে (ধর্ম) ঘৃণা এবং নীচু মনে করে ছেড়ে দিয়েছি।

এর পর তিনি সেখান হতে চলে গেলেন। আবু বকর (رضي الله عنه) বললেন, 'হে আল্লাহর রাসূল! তিনি কি আপনাকে দেখেন নাই?' আল্লাহর নবী বললেন,

(ما رآني، لقد أخذ الله ببصرها عني)

"না, তিনি আমাকে দেখতে পান নি। আল্লাহ তাঁর দর্শন শক্তিকে আমার থেকে রহিত করে দিয়েছিলেন।[2]

আবু বকর বায্‌যারও এ ঘটনা বর্ণনা করেছেন এবং এর সঙ্গে আরও কিছু কথা সংযোজন করেছেন। তিনি বলেছেন যে, আবু লাহাব পত্নী আবু বকর (رضي الله عنه)-এর সামনে উপস্থিত হয়ে বললন, 'আবু বকর! তোমার সঙ্গী আমার বদনাম করেছে।' আবু বকর (رضي الله عنه) বলেলেন 'না, এ ঘরের প্রভূর শপথ! তিনি কোন কবিতা রচনা কিংবা আবৃত্তি করেন না। আর না, সে সব তিনি মুখেই আনেন।' তিনি বললেন, 'তুমি সত্যই বলছ।'

এ সব সত্ত্বেও আবু লাহাব সেই সব লোহমর্ষক ঘটনাবলী ঘটিয়ে চলেছিলেন যদিও তিনি ছিলেন রাসূলুল্লাহ ﷺ-এর চাচ ও প্রতিবেশী। উভয়ের ঘর ছিল পাশাপাশি এবং লাগালাগি। এভাবেই তাঁর অন্যান্য প্রতিবেশীগণও তাঁর উপর নির্যাতন চালাতেন।

ইবনে ইসহাকের বর্ণনায় রয়েছে যে, যে সকল লোকজনেরা নবী করীম ﷺ-কে তাঁর বাড়িতে জ্বালা-যন্ত্রণা দিতেন তাদের নেতৃত্ব দিতেন আবু লাহাব, হাকাম বিন আবিল আস বিন উমাইয়া, ওকবা বিন আবি মোয়াইত, আদি বিন হামরা সাকাফ, ইবনুল আস্‌দা' হুযালী এঁরা সকলেই ছিলেন তাঁর প্রতিবেশী। এঁদের মধ্যে হাকাম বিন আবিল আস।[3] ব্যতীত কেউই ইসলাম গ্রহণ করেন নাই। রাসূলুল্লাহ ﷺ-এর উপর তাদের জুলম নির্যাতনের ধার ছিল এরূপ, তিনি যখন নামাযে রত হতেন তখন ছাগলের নাড়ি ভূঁড়িও মলমূত্র এমনভাবে লক্ষ্য করে নিক্ষেপ করা হতো যে, তা গিয়ে পড়ত তাঁর উপর। উনুনের উপর হাঁড়ি পাতিল চাপিয়ে রান্নাবান্না করার সময় এমনভাবে

[1] মুশরিকগণ ক্রোধান্বিত হয়ে নবী ﷺ-কে মুহাম্মদ নামের পরিবর্তে মুযাম্মাম বলতেন যার অর্থ মুহাম্মদ নামের বিপরীত। মুহাম্মদ ঐ ব্যক্তি যাঁর প্রশংসা করা হয় এবং মুযামমাম ঐ ব্যক্তি যাকে তিরস্কার করা হয়।

[2] ইবনে হিশাম ১ম খণ্ড ৩৩৫-৩৩৬ পৃঃ।

[3] ইনি উমাইয়া খলীফা মারওয়ান বিন হাকামের পিতা ছিলেন।

আবর্জনাদি নিক্ষেপ করা হতো যে, তা গিয়ে পড়ত হাঁড়ি পাতিলের উপর। তাঁদের থেকে নিস্কৃতি লাভের মাধ্যমে তিনি নিবিষ্ট চিত্তে নামায আদায়ে সক্ষম হন। তদুদ্দেশ্যে তিনি একটি পৃথক মাটির ঘর তৈরি করে নিয়েছিলেন।

যখন তাঁর উপর এ সকল আবর্জনা নিক্ষেপ করা হতো তখন সেগুলো নিয়ে বেরিয়ে দরজায় খাড়া হতেন এবং তাঁদের ডাক দিয়ে বলতেন,

(يا بني عبد مناف، أي جوار هذا؟)

"ওহে আবদে মানাফ! প্রতিবেশীর সঙ্গে প্রতিবেশীর এ কেমন আচরণ।'

তারপর আবর্জনা স্তুপে নিক্ষেপ করে আসতেন।[1]

ওকবা বিন আবি মোয়াইত আরও দুষ্ট প্রকৃতির এবং প্রতি হিংসাপরায়ণ ছিলেন। সহীহ বুখারী শরীফে আবদুল্লাহ বিন মাসউদ (রাঃ) হতে বর্ণিত আছে যে, 'একদা নবী কারীম (ﷺ) বায়তুলাহর পাশে নামায আদায় করছিলেন, এমতাবস্থায় আবু জাহল এবং তাঁর বন্ধুবর্গ সেখানে উপস্থিত ছিলেন। এঁদের মধ্যে কোন এক ব্যক্তি অন্যদের লক্ষ্য করে বললেন, 'কে এমন আছে যে, অমুকের বাড়ি থেকে উটের ভূঁড়ি আনবে এবং মুহাম্মদ যখন নামায রত অবস্থায় সিজদায় যাবে তখন তার পিঠের উপর ভূঁড়িটি চাপিয়ে দিবে। ঐ সময় আরব বাসীগণের মধ্যে নিকৃষ্টতম ব্যক্তি ওকবা বিন আবি মোয়াইত[2] উঠল এবং কথিত ভূঁড়িটি নিয়ে এসে অপেক্ষা করতে থাকল। যখন নবী করীম (ﷺ) সেজদায় গেলেন তখন সেই দুরাচার নরাধম ভূঁড়িটি নিয়ে গিয়ে তাঁর পিঠের উপর চাপিয়ে দিল। আমি সব কিছুই দেখছিলাম, কিন্তু কোন কিছু করার ক্ষমতা আমার ছিল না। হায় যদি আমার মধ্যে তাঁকে বাঁচানোর কোন ক্ষমতা থাকত।

আবদুল্লাহ বিন মাসউদ আরও বলেন, 'এর পর তারা দানবীয় আনন্দ ও উত্তেজনায় পরস্পর পরস্পরের গায়ে ঢলাঢলি, পাড়াপাড়ি করে মাতামাতি শুরু করে দিল। মনে হল ওদের জন্য এর চেয়ে বড় আনন্দের ব্যাপার আর কিছু হতে পারে না। হায় আফসোস! যদি তারা একটু বুঝত যে, কী সর্বনাশের পথ তারা বেছে নিয়েছে।'

একদিকে অর্বাচীনের দল যখন দানবীয় আনন্দ ও নরকীয় কার্যকলাপে লিপ্ত ছিল তখন দুনিয়ার সর্বযুগের সর্বশ্রেষ্ঠ মান মহানবী মুহাম্মদ (ﷺ) সিজদারত অবস্থায় বেহেশতী আবেহায়াত পানে বিভোর ছিলেন। কী অদ্ভুত বৈপরীত্য।

নবী তনয়া ফাতেমা (রাঃ) এ দুঃসংবাদপ্রাপ্ত হয়ে দ্রুত সেখানে আগমন করেন এবং ভূঁড়ি সরিয়ে পিতাকে তার নীচ থেকে উর্দ্ধার করেন। তারপর রাসূলুল্লাহ (ﷺ) শির উত্তোলন করে তিনবার বললেন ঃ

[اللَّهُمَّ عليك بقريش]

হে আল্লাহ এ কুরাইশদিগকে ধরে ফেল। যখন তিনি আল্লাহর নিকট এ আরয পেশ করলেন তখন তাদের মধ্যে কিছুটা অসুবিধা বোধের সৃষ্টি হল এবং তারা বিচলিত হয়ে পড়ল। কারণ তাদের এ বিশ্বাসও ছিল যে, এ শহরের মধ্যে প্রার্থনা কবুল হয়ে থাকে। তারপর তিনি নাম ধরে কয়েক জনের বিরুদ্ধে অভিযোগ ও আরজি পেশ করলেন ঃ

(اللَّهُمَّ عليك بأبي جهل، وعليك بعتبة بن ربيعة، وشيبة بن ربيعة، والوليد بن عتبة، وأمية بن خلف، وعقبة بن أبي معيط)

"হে আল্লাহ! আবু জাহেলকে, উতবা বিন রাবিয়াকে, শায়বা বিন রাবিয়াকে, অলীদ বিন উতবাকে, উমাইয়া বিন খালফ এবং উকবা বিন মোয়াইত কে গ্রেফতার কর।'

---

[1] ইবনে হিশাম ১ম খণ্ড ৪১৬ পৃঃ।

[2] সহীহ বুখারী এবং অন্য বর্ণনায় এর স্পষ্ট বিবরণ লিপিবদ্ধ হয়েছে। দ্রষ্টব্য ১ম ৫৪৩ পৃঃ।

রাসূলুল্লাহ সপ্তম জনের নাম বলেছিলেন কিন্তু বর্ণনা কারীর তা স্মরণ নেই। ইবনে মাসউদ (رضي الله عنه) বলেছেন, 'সেই সত্ত্বার শপথ যাঁর হাতে রয়েছে আমার জীবন। এ অবস্থার প্রেক্ষাপটে রাসূলুল্লাহ ﷺ যাঁদের নামে আরজি পেশ করেছিলেন বদর যুদ্ধে নিহত হয়ে কূঁয়োর মধ্যে পতিত অবস্থায় আমি তাদের সকলকেই দেখেছি।'[১]

উমাইয়া বিন খালফের এ রকম এক স্বভাব হয়ে গিয়েছিল যে, যখনই সে রাসূলুল্লাহ ﷺ-কে দেখত তখনই তাঁকে ভৎসনা করত এবং অভিশাপ দিত। এ প্রেক্ষিতে এ আয়াত কারীমা অবতীর্ণ হয় :

﴿وَيْلٌ لِّكُلِّ هُمَزَةٍ لُّمَزَةٍ﴾ [سورة الهمزة:١]

"প্রত্যেক অভিশাপকারী, ভর্ৎসনাকারী এবং অন্যায়কারীর জন্যই রয়েছে ধ্বংস।' (আল-হুমাযাহ ১০৪ : ১)

ইবনে হিশাম বলেন যে, 'হুমাযাহা' ঐ ব্যক্তি যে প্রকাশ্যে অশীল বা অশালীন কথাবার্তা বলে ও চক্ষু বাঁকা টেড়া করে ইশারা ইঙ্গিত করে এবং 'লুমাযাহ' ঐ ব্যক্তি যে, অগোচরে লোকের নিন্দা বা বদনাম করে ও তাদের কষ্ট দেয়।[২]

উমাইয়ার ভাই উবাই ইবনে খালফ্ উকবা বিন আবি মোয়াইতের অন্তরঙ্গ বন্ধু ছিল। এক দফা ওকবা নবী কারীম ﷺ-এর নিকট বসে কিছু শুরল। উবাই এ কথা জানতে পেরে তাকে খুব ধমকদিল, তার নিন্দা করল। তার নিকট অত্যন্ত কঠোরতার সঙ্গে কৈফিয়ত তলব করল এবং বলল যে, তুমি গিয়ে মুহাম্মদ ﷺ-এর মুখে থুথু নিক্ষেপ করে এস। শেষ পর্যন্ত ওকবা তাই করল। উবাই বিন খালফ্ নিজেই একবার মরা পচা হাড় নিয়ে তা চূর্ণ করে এবং জোরে ফূঁ দিয়ে তার রাসূলুল্লাহ ﷺ-এর দিকে উড়িয়ে দেয়।[৩]

রাসূলুল্লাহ ﷺ-কে নির্যাতনকারী দলের মধ্যে যারা ছিল তাদের অন্যতম হচ্ছে আখনাস বিন শুরাইক সাকাফী। কুরআন শরীফে তার ৯টি বৈশিষ্ট্যের কথা বর্ণিত হয়েছে। এর মাধ্যমে তার মন মানসিকতা ও কাজকর্ম সম্পর্কে অবগত হওয়া যায়। ইরশাদ হয়েছে :

﴿وَلَا تُطِعْ كُلَّ حَلَّافٍ مَّهِينٍ هَمَّازٍ مَّشَّاءٍ بِنَمِيمٍ مَّنَّاعٍ لِّلْخَيْرِ مُعْتَدٍ أَثِيمٍ عُتُلٍّ بَعْدَ ذَٰلِكَ زَنِيمٍ﴾ [القلم: ١٠: ١٣].

"তুমি তার অনুসরণ কর না, যে বেশি বেশি কসম খায় আর যে (বার বার মিথ্যা কসম খাওয়ার কারণে মানুষের কাছে) লাঞ্ছিত। ১১. যে পশ্চাতে নিন্দা ক'রে একের কথা অপরের কাছে লাগিয়ে ফিরে, ১২. যে ভাল কাজে বাধা দেয়, সীমালঙ্ঘনকারী, পাপিষ্ঠ, ১৩. কঠোর স্বভাব, তার উপরে আবার কুখ্যাত।' (আল-ক্বলাম ৬৮ : ১০-১৩)

আবু জাহল কখনো কখনো রাসূলুল্লাহ ﷺ-এর নিকট এসে কুরআন শ্রবণ করত। কিন্তু তার সে শ্রবণ ছিল নেহাৎই একটি মামুলী ব্যাপার। তার এ শ্রবণের মূলে আন্তরিকতা বিশ্বাস, আদব কিংবা আনুগত্যের কোন প্রশ্নই ছিল না। সেটাকে কিছুটা যেন তার উদ্ভট খেয়াল বলা যেতে পারে। সে রাসূলুল্লাহ ﷺ-কে অশীল কিংবা কর্কশ কথাবার্তার মাধ্যমে কষ্ট দিত এবং আল্লাহর পথে বাধা সৃষ্টি করত। অধিকন্তু, অন্যায় অত্যাচারের ক্ষেত্রে সফলতা হওয়াটাকে গর্বের ব্যাপারে মনে করে গর্ব করতে করতে পথ চলত। মনে হতো সে যেন মহা গুরুত্ব পূর্ণ কোন কাজ সম্পাদন করেছে। কুরআন মাজীদের এ আয়াত তার স্পর্কেই অবতীর্ণ হয়েছিল।[৪]

﴿فَلَا صَدَّقَ وَلَا صَلَّىٰ﴾ [القيامة:٣١]

" কিন্তু না, সে বিশ্বাসও করেনি, সলাতও আদায় করেনি।' [আল-ক্বিয়ামাহ (৭৫) : ৩১]

---

[1] সহীহ বুখারী, অযু পর্বের 'যখন কোন নামাযীর উপর আবর্জনা নিক্ষিপ্ত" অধ্যায় ১ম খণ্ড ৩৭ পৃঃ।

[2] ইবনে হিশাম ১ম খণ্ড ৩৫৬ ও ৩৫৭ পৃঃ।

[3] ইবনে হিশাম ১ম খণ্ড ৩৬১-৩৬২ পৃঃ।

[4] ফী যিলালির কুরআন ২৯/২১২।

সেই ব্যক্তি রাসূলুল্লাহ ﷺ-কে প্রথমদিকে যখন থেকে নামায পড়তে দেখলে তখন থেকে নামায হতে নিবৃত করার চেষ্টা চালাতে থাকে। এ দফা নবী কারীম ﷺ মকামে ইবরাহীমের নিকট নামায পড়ছিলেন এমন সময় সে সেখান দিয়ে যাচ্ছিল। তাঁকে দেখেই সে বলল, 'মুহাম্মদ! আমি কি তোমাকে নামায পড়া থেকে বিরত থাকতে বলিনি? সঙ্গে সঙ্গে সে নবী কারীম রাসূলুল্লাহ ﷺ-কে ধমকও দিল। নবী করীম ﷺ-ও ধমকের সুরে তাঁর এ কথার কঠোর প্রতিবাদ করলেন। প্রত্যুত্তরে সে বলল, 'হে মুহাম্মদ! আমাকে কেন ধমকাচ্ছ? আল্লাহর শপথ! দেখ এ উপত্যকায় (মক্কায়) আমার বৈঠক সব চাইতে বড়।' তার উক্তির প্রেক্ষিতে আল্লাহ তা'আলা এ আয়াত অবতীর্ণ করেন।[1]

﴿فَلْيَدْعُ نَادِيَهُ﴾ [العلق:١٧].

" কাজেই সে তার সভাষদদের ডাকুক।' (আল-'আলাক্ব ৯৬ : ১৭)

এক বর্ণনায় রয়েছে যে, রাসূলুল্লাহ ﷺ তার জামার বুকের অংশ ধরে জোরে হেঁচকা একটান দিলেন এবং এ আয়াতে কারীমা পাঠ করলেন ঃ

﴿أَوْلَىٰ لَكَ فَأَوْلَىٰ ثُمَّ أَوْلَىٰ لَكَ فَأَوْلَىٰ﴾ [القيامة:٣٤، ٣٥]

"দুর্ভোগ তোমার জন্য, দুর্ভোগ, ৩৫. তারপর তোমার জন্য দুর্ভোগের উপর দুর্ভোগ।' (আল-ক্বিয়ামাহ ৭৫ : ৩৪-৩৫)

এ পরিপ্রেক্ষিতে আল্লাহর সেই শত্রু বলতে লাগল, হে মুহাম্মদ! তুমি আমাকে ধমক দিচ্ছ। আল্লাহর শপথ, তুমি ও তোমার প্রতিপালক আমার কিছুই করতে পারবে না। আমি মক্কার পর্বতের মধ্যে বিচরণকারীদের মধ্যে সব চাইতে মর্যাদা-সম্পন্ন ব্যক্তি।[2]

তার এ অসার এবং উৎকট অহমিকা প্রকাশের পরও আবূ জাহাল সেসব থেকে নিবৃত্ত হল না। বরং তার অনাচার ও অন্যায়াচরণ উত্তরোত্তর বৃদ্ধি পেয়েই চলল। যেমনটি সহীহ মুসলিম শরীফে আবু হোরায়রা (রাঃ) কর্তৃক বর্ণিত হয়েছে। তিনি বলেছেন যে, এক দফা আবু জাহল কুরাইশ প্রধানদের লক্ষ্য করে বললেন, 'আপনাদের সম্মুখে মুহাম্মদ ﷺ কি স্বীয় মুখমণ্ডলকে ধূলিস্যাৎ করছে না? প্রত্যুত্তরে বলা হল, 'হ্যাঁ" ।

এরপর সে আস্ফালন করে বলল, 'লাত ও উয্যার কসম, যদি আমি তাকে পুনরায় সেই অবস্থায় (নামাযরত) দেখি তাহলে গ্রীবা পদতলে পিষ্ঠ করে ফেলব এবং মুখমণ্ডল মাটির সঙ্গে আচ্ছা করে ঘর্ষণ দিয়ে মজা দেখিয়ে দিব।'

কিছু দিন পর ঘটনাক্রমে একদিন সে রাসূলুল্লাহ ﷺ-কে নামায পড়তে দেখে ফেলে এবং কুরাইশ প্রধানদের নিকট স্বঘোষিত সংকল্প কার্যকর করার উদ্দেশ্যে অগ্রসর হতে থাকে। কিন্তু আকস্মিকভাবে পরিলক্ষিত হল যে, অগ্রসর হওয়ার পরিবর্তে সে পশ্চাদসরণ শুরু করেছে এবং আত্মরক্ষার জন্য অত্যন্ত দ্রুততার সঙ্গে দু'হাত নড়াচড়া করে কি যেন এড়ানোর প্রাণপণ প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

উপস্থিত লোকজন জিজ্ঞাসা করল, 'ওহে আবুল হাকাম! তোমার কী এমন হল যে, তুমি অমন ধারা ব্যস্ততায় লিপ্ত হয়ে পড়ল?'

সে উত্তর করল, 'আমার এবং তার মধ্যে আগুণের এক গর্ত রয়েছে, ভয়াবহ বিভীষিকাময় ও ভীতপ্রদ শিকল রয়েছে।'

রাসূলুল্লাহ ﷺ ইরশাদ করেছেন 'সে যদি আমার নিকট যেত তবে ফেরেশ্তাগণ তার এক একটা অঙ্গ উঠিয়ে নিয়ে যেতেন।[1]

---

[1] প্রাগুক্ত ৩০ পারা ২০৮।

[2] ফী যিলালি কুরআন ২৯ পারা ৩১২।

মুশরিকগণ নবী কারীম ﷺ-এর উপর এভাবে অবর্ণনীয় অন্যায়, অত্যাচার ও উৎপীড়ন চালিয়ে আসছিল। সাধারণ এবং বিশেষ সকল শ্রেণীর মানুষের নিকট ব্যক্তিগতভাবে মান-মর্যাদার স্বর্ণ সিংহাসনে সমাসীন থাকা সত্ত্বেও এবং মক্কার সব চাইতে প্রাজ্ঞ, প্রভাবশালী এবং মর্যাদা সম্পন্ন ব্যক্তিত্ব আবু তালিবের ছত্রছায়ায় আশ্রিত থাকা সত্ত্বেও যে ক্ষেত্রে তাঁকে নিজেই এ রকম জুলম নির্যাতনের শিকার হতে হচ্ছিল সে ক্ষেত্রে গরীব শ্রেণীর সাধারণ মুসলিমদের কথা তো বলাই বাহুল্য। গরীব শ্রেণীর নবদীক্ষিত মুসলিমদেরও এত নিষ্ঠুরতার সঙ্গে নির্যাতন চালানো হতো যে, ভাষার মাধ্যমে তার প্রকৃত বিবরণ পেশ কার কোন ক্রমেই সম্ভব নয়। প্রত্যেক গোত্রই গোত্রীয় নও মুসলিমদের উপর নির্যাতন চালাত। কিন্তু যে সকল মুসলিম কোন গোত্রের সঙ্গে সম্পর্কযুক্ত থাকতা না এত অধিকমাত্রায় তাদের উপর নির্যাতন চালানো হতো যে, পাষাণ হৃদয় ব্যক্তিটিও তা প্রত্যক্ষ করে অস্থির কিংবা বিচলিত না হয়ে পারতেন না।

আবু জাহল যখন কোন সম্ভ্রান্ত বা শক্তিধর ব্যক্তির মুসলিম হওয়ার কথা শুনত তখন সে তাকে ন্যায়-অন্যায় বলে গালি গালাজ করত, অপমান-অপদস্থ করত এবং ধন-সম্পদের ক্ষয়ক্ষতি করবে বলে ভয় দেখাত। জ্ঞাতি গোষ্ঠীর যদি কোন দুর্বল মুসলিম হতো তাহলে তাকে সে অত্যন্ত নির্দয়ভাবে মারধোর করত এবং মারধোর করার জন্য অন্যদের প্ররোচিত করত।[২]

ওসমান বিন আফ্ফানের চাচা তাঁকে খেজুর পাতার চাটাইয়ের মধ্যে জড়িয়ে রেখে নীচ থেকে আগুন লাগিয়ে ধোঁয়া দিত।[৩]

মুসয়াব বিন উমায়ের (رضي الله عنه)-এর মা যখন তাঁর ইসলাম গ্রহণের খবর পেল তখন সে তার খানা পানি (আহারাদি) বন্ধ করে দিল এবং তাঁকে বাড়ি থেকে বের করে দিল। প্রথম জীবনে তিনি আরাম আয়েস ও সুখ-স্বাচ্ছন্দের মধ্যে লালিত-পালিত হয়েছিলেন। কিন্তু ইসলাম গ্রহণের পর তিনি এতই কঠিন সমস্যার সম্মুখীন হয়েছিলেন যে সর্পের গাত্র থেকে খুলে পড়া খোলসের মতো তাঁর শরীরের চামড়া খুলে খুলে পড়ত।[৪]

বেলাল, উমাইয়া বিন খালফ জুমাহীর ক্রীতদাস ছিলেন। তিনি ইসলাম ধর্ম গ্রহণ করায় উমাইয়া তাঁর গলায় দড়ি বেঁধে ছোকরাদের হাতে ধরিয়ে দিত। তারা সেই দড়ি ধরে তাঁকে পথে প্রান্তরে টেনে হিঁচড়ে নিয়ে বেড়াত। এমন কি টানাটানির ফলে তাঁর গলায় দড়ির দাগ বসে যেত। উমাইয়া স্বয়ং হাত পা বেঁধে তাঁকে প্রহার করত এবং প্রখর রোদে বসিয়ে রাখত। তাঁকে খানা পানি না দিয়ে ক্ষুধার্ত ও পিপাসার্ত রাখত। এ সবের চাইতেও অনেক বেশী কঠিন ও কষ্টকর হতো তখন যখন দুপুর বেলা প্রখর রৌদ্রের সময় কংকর ও বালি আগুনের মতো উত্তাপ্ত হয়ে উঠত এবং তাঁকে উত্তপ্ত বালির উপর শুইয়ে দিয়ে তাঁর বুকের উপর পাথর চাপা দেয়া হতো। তারপর বলত আল্লাহর শপথ! তুই এভাবেই শুয়ে থাকবি। তারপর মৃত্যুর কোলে ঢলে পড়বি। অথবা মুহাম্মদ ﷺ-এর সঙ্গে কুফরী করবি। বেলাল (رضي الله عنه) ঐ অবস্থাতেই বলতেন, 'আহাদ, আহাদ"। (অর্থ আল্লাহ এক, আল্লাহ এক)। একদিন বেলাল (رضي الله عنه) এমনভাবে এক দুঃসহ অবস্থার মধ্যে নিপতিত ছিলেন তখন আবু বকর সিদ্দিক (رضي الله عنه) সেই পথ দিয়ে যাচ্ছিলেন। তিনি বেলাল (رضي الله عنه)-কে এক কালোদাসের বিনিময়ে এবং বলা হয়েছে যে, দুইশত দেহরাম (৭৩৫ গ্রাম রূপা) অথবা দু'শ আশি দিরহামের (১ কেজির ও বেশী রূপা) বিনিময়ে ক্রয় করে মুক্ত করে দেন।[৫]

আম্মার বিন ইয়াসের বনু মাফযূমের ক্রীতদাস ছিলেন। তাঁর পিতার নাম ইয়াসির এবং মাতার নাম সুমাইয়া। তিনি এবং তাঁর পিতামাতা সকলে একই সঙ্গে ইসলাম গ্রহণ করেন। ইসলাম গ্রহণের কারণে তাঁদের উপর কেয়ামতের আযাব ভেঙ্গে পড়ে। ইয়াসিরের দু'পায়ে দুইটি দড়ি বেঁধে দেয়া হয় এবং দড়ির প্রান্তদয় দুটি উটের

---

[1] সহীহ মুসলিম শরীফ।

[2] ইবনে হিশাম ১ম খণ্ড ৩২০ পৃঃ।

[3] রহমাতুলিল আলামীন ১ম খণ্ড ৭৫ পৃঃ।

[4] রহামাতুলীল আলামীন ১ম খণ্ড ৫৮ পৃঃ ও তালকীহু ফুহুমি আহলিল আসার।

[5] রাহমামুলিল আলামীন ১ম খণ্ড ৫৭ পৃঃ এবং তালকীহুল ফোহুম ৬১ পৃঃ ইবনে হিশাম ১ম খণ্ড ৩১৭-৩১৮ পৃঃ।

পায়ে বেঁধে দিয়ে উট দুটিকে খুব জোর কদমে বিপরীত মুখে খেদানো হয়। এর ফলে তাঁর দেহ দ্বিখণ্ডিত হয়ে যায়। এবং তৎক্ষণাৎ তিনি মৃত্যুমুকে পতিত হন। পাষণ্ড আবু জাহল সুমাইয়ার নারী অঙ্গে বর্শা বিদ্ধ করে তাঁকে হত্যা করেন। মুসলিম মহিলাদের মধ্যে সুমাইয়া ছিলেন প্রথম শহীদ।

দুপুর বেলা প্রখর রোদ্র তাপে মরুভূমির বালুকণারাশি এবং কংকর রাশি যখন আগুণের মতো উত্তপ্ত থাকত তখন আবু জাহলের নেতৃত্বে মুশরিকগণ আম্মারকে নিয়ে গিয়ে সেই উত্তপ্ত বালি এবং কংকরের উপর শুইয়ে দিয়ে শাস্তি দিত। এক দিবস তাঁকে যখন সেভাবে শাস্তি দেয়া হচ্ছিল এমন রাসূলুল্লাহ ﷺ সেই পথ দিয়ে যাচ্ছিলেন। আম্মারকে লক্ষ্য করে তিনি বললেন, 'হে ইয়াসিরের বংশধর! ধৈর্য্য ধারণ করো, তোমাদের স্থান জান্নাতে।

আম্মারের উপর নির্যাতন চলতে থাকে। কখনো তাঁকে প্রখর রোদে শুইয়ে দিয়ে তাঁর বুকে পাথর চাপা দেয়া হতো, কখনো বা পানিতে ডুবিয়ে শাস্তি দেয়া হতো। মুশরিকগণ তাঁকে বলত, 'যতক্ষণ তুমি মুহাম্মাদ ﷺ-কে গালমন্দ দেবে এবং আমাদের উপাস্য লাত এবং উয্যা সম্পর্কে উত্তম কথা না বলবে ততক্ষণ তোমাকে অব্যাহতি দেয়া হবে না।' নেহাৎ নিরূপায় হয়ে আম্মার (রাঃ) তাঁদের কথা মেনে নিলেন।[১] তারপর নাবী করীমের দরবারে উপস্থিত হয়ে কান্না বিজড়িত কণ্ঠে স্ববিস্তারে ঘটনা বর্ণনা করে আল্লাহর নিকটে ক্ষমা প্রার্থনা করলেন। এ প্রেক্ষিতে এ আয়াত কারীমা অবতীর্ণ হল :

﴿مَنْ كَفَرَ بِاللَّهِ مِنْ بَعْدِ إِيمَانِهِ إِلَّا مَنْ أُكْرِهَ وَقَلْبُهُ مُطْمَئِنٌّ بِالْإِيمَانِ﴾ [سورة النحل : ١٠٦]

"কোন ব্যক্তি তার ঈমান গ্রহণের পর আল্লাহ্‌কে অবিশ্বাস করলে এবং কুফরীর জন্য তার হৃদয় খুলে দিলে তার উপর আল্লাহ্‌র গযব পতিত হবে আর তার জন্য আছে মহা শাস্তি, তবে তার জন্য নয় যাকে (কুফরীর জন্য) বাধ্য করা হয় অথচ তার দিল ঈমানের উপর অবিচল থাকে।' (আন-নাহ্‌ল ১৬ : ১০৬)

ফুকাইহা (রাঃ) বনু আব্বাস গোত্রের দাস ছিলেন। তাঁর অপর নাম ছিল আফলাহ। ইসলাম ধর্ম গ্রহণ করার কারণে তাঁর মালিক পায়ে দড়ি বেঁধে তাঁকে কংকরময় পথ ও প্রান্তরে টেনে নিয়ে বেড়াতেন।[২]

খাব্বাব বিন আরাত্ত খোযায়া গোত্রের উম্মু আনমার নাম্নী এক মহিলার দাস ছিলেন। মুশরিকগণ তাঁর উপর নানাধরণের নির্যাতন চালাতেন। কখনো বা খুব শক্ত হাতে চুল টানাটানি করে নিস্পেষন চালাতেন। কখনো বা আবার খুব শক্ত হাতে তাঁর গ্রীবা ধরে মোচড়ায়ে দিতেন। এক সময় তাঁকে কাঠের জ্বলন্ত অঙ্গারের উপর শুইয়ে দিয়ে তাঁর বুকের উপর পাথর চাপা দেয়া হয়েছিল যাতে তিনি উঠতে না পারেন। এতে তাঁর পৃষ্ঠদেশ পুড়ে গিয়ে ধবল কুষ্ঠের মতো সাদা হয়ে গিয়েছিল।[৩]

যিন্নীরাহ[৪], নাহদিয়া এবং তাঁর কন্যা উম্মু উবায়েস সকলেই দাসী ছিলেন। ইসলাম গ্রহণের পর এঁরা সকলেই মুশরিকদের হাতে নানাভাবে নির্যাতিত ও নিগৃহীত হওয়ার ফলে অবর্ণনীয় দুঃখ-কষ্ট ও জ্বালা-যন্তণার সম্মুখীন হন। এঁদের সম্পর্কে ইতোপূর্বে সংক্ষেপে আলোচনা করা হয়েছে। বনু আদী গোত্রের এক পরিবার বনু মোয়াম্মেলের এক দাসীর মুসলিম হওয়ার সংবাদে ওমর বিন খাত্তাব তাঁকে এতই প্রহার করেছিলেন যে, তিনি নিজেই ক্লান্ত হয়ে গিয়ে এ বলে ক্ষান্ত হয়েছিলেন, 'মানবত্বের কোন কারণে নয় বরং খুবই ক্লান্ত হয়ে পড়েছি বলে শাস্তি দেয়া থেকে আপাততঃ তোমাকে রেহাই দিলাম।[৫] ঘটনাটি সংঘটিত হয়েছিল ওমর (রাঃ) ইসলামে দীক্ষিত হওয়ার পূর্বে।

---

[1] ইবনে হিশাম ১ম খণ্ড ৩১৯-৩২০ পৃঃ এবং মুহাম্মদ গাজ্জালী রচিত ফিকহুস সীরাহ ৮২ পৃঃ আওফী ইবনে আব্বাস হতে কিছু কিছু অংশ বর্ণনা করেছেন। ইবনে কাসীর, উপরিএ আয়াতের তফসীর দ্রষ্টব্য।

[2] রহমাতুলিল আলামীন ১ম খণ্ড ৫৭ পৃঃ, এ জায়ুততানযীল ৫৩ পৃঃ হতে।

[3] রহমাতুলিল আলামীন ১ম খণ্ড ৫৭পৃঃ তালকীহুল ফোহুম ৬০ পৃঃ।

[4] যিন্নীরাহ মিসকীনার ওযনে অর্থাৎ 'যে' কে যের এবং নূনকে যের এবং তাশদীদ।

[5] রহমাতুলিল আলামীন ১ম খণ্ড ৫৭ পৃঃ, ইবনে হিশাম ১ম খণ্ড ৩১৯ পৃঃ।

অবশেষে আবু বকর (রাঃ) বেলাল এবং আমের বিন ফোহায়রার মতো দাসগুলোকে ও ক্রয় করে নেয়ার পর মুক্ত করে দেন।[১] মুশরিকগণ মুসলিমগণকে শাস্তিদানের আরও যে সকল পন্থা প্রক্রিয়া অবলম্বন করে ছিলেন তা হচ্ছে কোন কোন সাহাবী (রা.)-কে উট কিংবা গরুর কাঁচা চামাড়ায় জড়িয়ে বা লেপটিয়ে প্রখর রোদ্র তাপের মধ্যে ফেলে রাখত। কোন কোন ক্ষেত্রে আবার লোহার বর্ম্ম পরিয়ে উত্তপ্ত প্রস্তরের উপর শুইয়ে রাখত।[২] প্রকৃতই আল্লাহর দ্বীনে দীক্ষিত ও দ্বীনের অনুসারী অত্যাচারিত ও উৎপীড়িত ব্যক্তিগণের নামের তালিকা ছিল যথেষ্ট লম্বা এবং অত্যাচার ও উৎপীড়নের দৃশ্য বড়ই করুণ লোমহর্ষক ও হৃদয় বিদারক। প্রকৃত অবস্থা ছিল মুশরিকগণ যখন কারো মুসলিম হওয়ার সংবাদ পেতেন তখন তাঁদের কষ্ট দেয়ার ব্যাপারে তার উদ্বাহু এবং বদ্ধ পরিকর হয়ে যেতেন।

**আরকামের বাড়িতে (دار الأرقم) :**

মুসলিমদের উপর অবর্ণনীয় অত্যাচার ও উৎপীড়নের পরিপ্রেক্ষিতে বিজ্ঞ ব্যক্তিগণের বিকল্প দাবী ছিল রাসূলুল্লাহ (ﷺ) মুসলিমদের কথা এবং কাজা উভয় দিক দিয়েই প্রকাশ্যে কিছু করা থেকে বিরত থাকার জন্য পরামর্শ প্রদান করবেন এবং তাদের সঙ্গে গোপনের একত্রিত হবেন, কারণ, তিনি যদি তাঁদের সঙ্গে একত্রিত হন তাহলে মুশরিকগণ তাঁর আত্মশুদ্ধি এবং কিতাব ও হিকমত শেখার কাজে প্রতিবন্ধকতা সৃষ্টি করবেন এবং এর ফলে মুসলিম ও মুশরিক উভয় দলের মধ্যে সংঘর্ষের সম্ভবনা থাকবে। ঠিক এ রকম এক সংঘর্ষের সূত্রপাত হয়েছিল নবুওয়তের চতুর্থ বছরে। ঘটনাটির বিস্তারিত বিবরণ হচ্ছে এরূপঃ সাহাবীগণ (রা.) তাঁদের নির্দিষ্ট ঘাঁটিগুলোতে একত্রিত হয়ে নামায আদায় করতেন। ঘটনাক্রমে এক দিবস কিছু সংখ্যক কাফের কুরাইশ তাঁদের এভাবে নামায পড়তে দেখে ফেলার পর অশীল ভাষায় তাঁদের গালিগালাজ করতে থাকেন এবং আক্রমণ করে বসেন। মুসলিমগণও সে আক্রমণ প্রতিহত করার জন্য এগিয়ে আসেন। প্রতিহত করতে গিয়ে সায়াদ বিন ওয়াক্কাস এক ব্যক্তিকে এমনভাবে প্রহার করেছিলেন যে তার শরীরের আঘাত প্রাপ্ত স্থান থেকে রক্তধারা প্রবাহিত হতে থাকে। ইসলামে এটাই ছিল সর্বপ্রথম রক্তপাত।[৩]

এটা সর্বজনবিদিত বিষয় যে, এভাবে যদি বারংবার মুসলিম ও মুশরিকদের মধ্যে যুদ্ধ সংঘটিত হতে থাকত তাহলে স্বল্প সংখ্যক মুসলিম স্বল্প সময়ের মধ্যেই নিঃশেষ হয়ে যেতেন। অতএব, ইসলামের সর্বপ্রকার কাজকর্ম অত্যন্ত সঙ্গোপনে সম্পন্ন করার দাবী ছিল খুবই যুক্তিসঙ্গত ও বিজ্ঞোচিত। এ প্রেক্ষিতে সাধারণ সাহাবীগণ (রা.) তালীম, তাবলীগ, ইবাদত বেন্দগী সম্মেলন ও পারস্পরিক মতো বিনিমিয় ইত্যাদি যাবতীয় কাজকর্ম সঙ্গোপনেই করতে থাকেন। তবে রাসূলুল্লাহ (ﷺ) তাঁর এবাদত-বন্দেগী এবং প্রচারমূলক কাজকর্ম মুশরিকগণের সামনা-সামনি প্রকাশ্যেই করতে থাকেন। তাঁকে কোন কিছুতেই তারা বাধা দেয়ার সাহস পেত না। তবুও মুসলিমগণের কল্যাণের কথা চিন্তা-ভানা করে সঙ্গোপনেই তিনি তাঁদের সঙ্গে একত্রিত হতেন। এ দিকে যেহেতু আরকাম বিন আবিল আরকাম মাখযুমীর বাড়িটি সাফা পর্বতের উপর অত্যাচারীদের দৃষ্টির আড়ালে এবং তাদের সম্মেলন স্থান হতে অন্য জায়গায় অবস্থিত ছিল সেহেতু পঞ্চম নবুওয়ত বর্ষ থেকে সেই বাড়িটিকেই ইসলামের প্রচারকেন্দ্র এবং মুসলিমদের সম্মেলন কেন্দ্র হিসেবে ব্যবহার করা হতে থাকে।

**আবিসিনিয়ার প্রথম হিজরত (الهجرة الأولى إلى الحبشة) :**

অন্যায় অত্যাচারের উল্লেখিত বিভীষিকাময় ধারা-প্রক্রিয়া ও কার্যক্রম সূচিত হয় নবুওয়ত চতুর্থ বর্ষের মধ্যভাগে কিংবা শেষের দিক থেকে। জুলুম নির্যাতনের শুরুতে এর মাত্রা ছিল সামান্য। কিন্তু দিনের পর দিন মাসের পর মাস সময় যতই অতিবাহিত হতে থাকল জুলুম-নির্যাতনের মাত্রা ততই বৃদ্ধি পেতে পেতে পঞ্চম বর্ষের

---

[1] ইবনে হাশিম ১ম খণ্ড ৩১৮-৩১৯ পৃঃ।

[2] রহমাতুলি আলামীন ১ম খণ্ড ৫৮ পৃঃ।

[3] ইবনে হিশাম ১ম খণ্ড ২৬৩ পৃঃ। এবং মুহাম্মদ বিন আব্দুল ওহাব, মোখতাসারুস সীরাহ ৬০ পৃঃ।

মধ্যভাগে তা চরমে পৌঁছিল এবং শেষ পর্যন্ত এমন এক অবস্থার সৃষ্টি হল যে, মক্কায় মুসলিমদের টিকে থাকা এক রকম অসম্ভব হয়ে উঠল। তাই এ বিভীষিকার কবল থেকে পরিত্রাণ লাভের উদ্দেশ্যে তাঁরা বাধ্য হলেন পথের সন্ধানে প্রবৃত্ত হতে। অনিশ্চয়তা এবং দুঃখ-দুর্দশার এ ঘোর অন্ধাকারাচ্ছন্ন অবস্থার মধ্যে অবতীর্ণ হল সূরায়ে কাহাফ। প্রকৃতপক্ষে এ সূরা অবতীর্ণ হয়ে ছিল মুশরিকগণের উত্থাপিত প্রশ্নের উত্তর হিসেবে কিন্তু এর মধ্যে যে তিনটি ঘটনার উল্লেখ করা হয়েছে আল্লাহ রাব্বুল আলামীনের পক্ষ থেকে সেগুলো ছিল মু'মিন বান্দাদের জন্য তাঁদের ভবিষ্যৎ সম্পর্কে ইঙ্গিত স্বরূপ। যেমন আসহাবে কাহাফের ঘটনা থেকে এ শিক্ষা বা ইঙ্গিত পাওয়া যায় যে যখন দ্বীন ও ঈমান মারাত্মক হুমকীর সম্মুখীন হয় তখন কুফর বা অবিশ্বাস এবং অন্যায়-অত্যাচারের কেন্দ্রস্থল থেকে আল্লাহ তা'আলার অনুগ্রহের উপর ভরসা রেখে অন্যত্র হিজরত করে যাওয়া কর্তব্য। ইরশাদ হয়েছে ঃ

﴿وَإِذِ اعْتَزَلْتُمُوهُمْ وَمَا يَعْبُدُونَ إِلاَّ اللهَ فَأْوُوا إِلَى الْكَهْفِ يَنْشُرْ لَكُمْ رَبُّكُمْ مِنْ رَحْمَتِهِ وَيُهَيِّئْ لَكُمْ مِنْ أَمْرِكُمْ مِرْفَقًا﴾ [سورة : الكهف : ١٦]

"এখন যেহেতু তোমরা তাদের থেকে আর তারা আল্লাহ ছাড়া যেগুলোর 'ইবাদাত করে তাদের থেকে সম্পর্ক ছিন্ন করে নিয়েছ, তখন চল, গুহায় গিয়ে আশ্রয় গ্রহণ কর। তোমাদের জন্য তোমাদের প্রতিপালক তাঁর কল্যাণ বিস্তার করবেন আর তোমাদের কাজ-কর্মকে ফলদায়ক করে দেবেন।' [আল-কাহ্‌ফ (১৮) : ১৬]

মূসা (ﷺ) এবং খিযির (ﷺ) এর ঘটনাবলী হতে এটা প্রতীয়মান হচ্ছে যে, কোন কিছুর ফলাফল সকল ক্ষেত্রেই প্রকাশ্য অবস্থানুযায়ী হয় না। কোন কোন ক্ষেত্রে বরং অবস্থার সম্পূর্ণ বিপরীতও হয়ে থাকে। অতএব এ ঘটনায় সেই কথার প্রতিসূক্ষ্মভাবে ইঙ্গিত প্রদান করা হয়েছে যে বর্তমান সময়ে মুসলিমদের বিরুদ্ধে যে অন্যায় অত্যাচার করা হচ্ছে এর ফল লাভ বৈপরীতের মধ্যেই সম্ভব হবে এবং এ অবাধ্য মুশরিকগণ যদি ইসলাম গ্রগণ না করে তবে ভবিষ্যতে তারা নির্যাতিত ও উৎপীড়িত মুসলিমদের হাতে পরাজিত হবে এবং নমনীয় হয়ে তাদের সঙ্গে আপোষ-মীমাংসা করতে বাধ্য হবে।

প্রসঙ্গতঃ এখানে যুল কারনাইনের কথা উল্লেখ করা যেতে পারে। জুল কারনাইনের ঘটনায় কয়েকটি নির্দিষ্ট বিষয়ের প্রতি ইঙ্গিত করা হয়েছে, সেগুলো হচ্ছে যথাক্রমে ঃ

১. পৃথিবী- এর প্রকৃত মালিক হচ্ছেন আল্লাহ তা'আলা। স্বীয় বান্দাগণের মধ্য থেকে যাকে ইচ্ছা করেন তাঁকে উত্তরাধিকার প্রদান করেন।

২. সফলতা বা কৃতকার্যতা- সফলতা বা কৃতকার্যতার প্রসঙ্গটির মূলসূত্র সংশিষ্ট রয়েছে ঈমান বা বিশ্বাসের সঙ্গে, কুফরী বা অবিশ্বাসের সঙ্গে নয়।

৩. আল্লাহ তা'আলা স্বীয় বান্দাগণের মধ্য থেকে এমন কতিপয় ব্যক্তিকে ঈমান, আমান ও হিকমত দিয়ে থাকেন যাঁরা নিপীড়িত নিগৃহীত ও নিষ্পেষিত মানুষকে জমানার ইয়াজুজ মাজুজের কবল থেকে পরিত্রাণ দিয়ে থাকেন।

৪. আল্লাহর সৎ এবং সদাচারী বান্দাই পৃথিবীর উত্তরাধিকার লাভের জন্য সর্বাধিক উপযুক্ত।

অনন্তর সূরায়ে কাহাফের পর সূরায়ে যোমার অবতীর্ণ হয়। এতে হিজরতের জন্য ইঙ্গিত প্রদান করে বলা হয় যে, 'আল্লাহর জমিন অপ্রশস্ত নয়।'

﴿لِلَّذِينَ أَحْسَنُوا فِي هَٰذِهِ الدُّنْيَا حَسَنَةٌ وَأَرْضُ اللَّهِ وَاسِعَةٌ إِنَّمَا يُوَفَّى الصَّابِرُونَ أَجْرَهُم بِغَيْرِ حِسَابٍ﴾ [الزمر: ١٠]

"হে ঈমানদারগণ! তোমরা তোমাদের প্রতিপালককে ভয় কর। এ দুনিয়ায় যারা ভাল কাজ করবে, তাদের জন্য আছে কল্যাণ। আল্লাহ্‌র যমীন প্রশস্ত (এক এলাকায় 'ইবাদাত-বন্দেগী করা কঠিন হলে অন্যত্র চলে যাও)। আমি ধৈর্যশীলদেরকে তাদের পুরস্কার অপরিমিতভাবে দিয়ে থাকি।' [আয-যুমার (৩৯) : ১০]

অত্যাচারের মাত্রা যখন ধৈর্য ও সহ্যের সীমা অতিক্রম করে গেল, বিশেষ করে কুরআন শরীফ পড়তে এবং নামায আদায় করতে না দেয়ার মানসিক যন্ত্রণা যখন চরমে পৌঁছিল বা দেশান্তরের কথা চিন্তাভাবনা করতে শুরু

করলেন। তিনি বহু পূর্ব থেকেই আবিসিনিয়ার সম্রাট আসহামা নাজ্জাশীর উদারতা এবং ন্যায় পরায়ণতা সম্পর্কে অবহিত ছিলেন। অধিকন্তু, সেখানে কারো প্রতি যে কোন অন্যায়-অত্যাচার করা হয় না সে কথাও তিনি জানতেন। মুসলিম সেখানে গমন করলে নিরাপদে থাকা এবং নির্বিঘ্নে ধর্ম কর্ম করার সুযোগ লাভ করবে। এ সব কিছু বিচা-বিবেচনা করে তাঁদের জীবন এবং ঈমানের নিরাপত্তা বিধান এবং নির্বিঘ্নে ধর্মকর্ম করার সুযোগ লাভের উদ্দেশ্যে হিজরত করে আবিসিনিয়ায় গমনের জন্য রাসূলুল্লাহ ﷺ সাহাবীগণ (রা.)-কে নির্দেশ প্রদান করেন। আলোচ্য বিষয়ে প্রয়োজনীয় সলা-পরামর্শের ভিত্তিতে গৃহীত-সিদ্ধান্ত মোতাবেক নবুওয়তের পঞ্চম বর্ষের রজব মাসে সাহাবীগণের (রা.) প্রথম দলটি মক্কা থেকে আবিসিনিয়ায় হিজরত করেন। এ দলে ২২ জন পুরুষ এবং ৪ জন মহিলা ছিলেন। ওসমান (রাঃ) বিন আফ্‌ফান ছিলেন তাঁদের দলপতি। তাঁর সঙ্গে ছিলেন রাসূলুল্লাহ ﷺ-এর কন্যা রোকইয়া। রাসূলুল্লাহ ﷺ তাঁদের সম্পর্কে বলেন যে, ইবরাহীম এবং লূত (عليه السلام)-এর পর এঁরাই হচ্ছেন প্রথম পরিবার যাঁরা আল্লাহর রাস্তায় হিজরত করলেন।[1]

ইসলামের এ প্রথম মুহাজির দল রাতের অন্ধকারে সবার অলক্ষে অত্যন্ত সঙ্গোপনে নিজ নিজ আবাস স্থল পরিত্যাগ করে রওয়ানা হয়ে গেলেন নতুন গন্তব্যের উদ্দেশ্যে। কুরাইশ কাফেরগণ যাতে এ হিজরত সম্পর্কে কোন কিছু অবগত হতে না পারে তজ্জন্য সর্বোচ্চ গোপনীয়তা অবলম্বন করা হয়। এ মুহাজির দলের যাত্রা ছিল লোহিত সাগরের বন্দর শোয়ায়বাহ অভিমুখে। সৌভাগ্যক্রমে সেখানে দুটো ব্যবসায়ী নৌকা উপস্থিত ছিল যে, নৌকায় তাঁরা নিরাপদে সমুদ্র অতিক্রম করে হাবশে গিয়ে পৌঁছিলেন। কুরাইশগণ কিছুটা বিলম্বে এ হিজরত সম্পর্কে অবগত হয়ে লোহিত সাগর পর্যন্ত তাঁদের পিছু ধাওয়া করে কিন্তু মুহাজিরগণ তখন তাদের নাগালের বাইরে। কাজেই তারা ব্যর্থমনোরথ হয়ে মক্কায় ফিরে আসেন।

এ দিকে মুহাজিরগণ সম্পূর্ণ নিরাপদে আবিসিনিয়ায় বসবাস করতে থাকলেন।[2] পূর্বাহ্নেই বলা হয়েছে যে, এ দলটি রজব মাসে মক্কা থেকে হিজরত করেন। কিন্তু সেই বছরটি রমাযান মাসে কাবা শরীফে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা সংঘটিত হয়ে যায়।

**মুসলিমদের সঙ্গে কাফিরদের সেজদা ও মুহাজিরদের প্রত্যাবর্তন** ( سجود المشركين مع المسلمين وعودة المهاجرين) :

একই বছর রমাযান মাসে নবী করীম ﷺ হারাম শরীফের উদ্দেশ্যে বের হন। কুরাইশগণের এক বিরাট জনতা সেই সময় সেখানে উপস্থিত ছিলেন। নবী কারীম ﷺ সেখানে উপস্থিত হয়েই আকস্মিকভাবে সুরায়ে 'নাজাম' পাঠ করতে আরম্ভ করেন। ঐ সকল লোকেরা ইতোপূর্বে কুরআন শ্রবণ করত না এবং কোথাও কুরআন পাঠ করা হলে তারা শোরগোল করে এমন এক অবস্থার সৃষ্টি করত যাতে তা শ্রুতিগোচর না হয়। কারণ, তাদের একটি বদ্ধমূল ধারণা ছিল কুরআন শ্রবণ করলে তারা প্রভাবিত হয়ে পড়বে। কুরআনের ভাষায় ব্যাপারটি ছিল এরূপ ঃ

﴿لَا تَسْمَعُوا لِهَٰذَا الْقُرْآنِ وَالْغَوْا فِيهِ لَعَلَّكُمْ تَغْلِبُونَ﴾ [فصلت:٢٦]

"এ কুরআন শুনো না, আর তা পড়ার কালে শোরগোল কর যাতে তোমরা বিজয়ী হতে পার।' [ফুসসিলাত (৪১) : ২৬]

কিন্তু নবী কারীম ﷺ যখন এ সূরাটি পাঠ আরম্ভ করলেন তখন এর অশ্রুত পূর্ব সুললিত বানী, অবর্ণনীয় কমনীয়তা ও অপরূপ মিষ্টতা যখন তাদের কর্ণকুহরে প্রবিষ্ট হল তখন তারা মন্ত্রমুগ্ধের ন্যায় সম্পূর্ণ ভাবাবিষ্ট এবং হতচকিত হয়ে পড়লেন। ইতোপূর্বে কুরআন পাঠের সময় তারা যেভাবে গণ্ডগোল করত সে রকম গণ্ডগোল করা

[1] শাইখ আবদুল্লাহ মোখতাসারুস সীরাহ পৃঃ ৯২-৯৩, যাদুল মায়াদ ১ম খণ্ড ২৪ পৃঃ ও রহমাতুলিল আলামীন ১ম খণ্ড ৫১ পৃঃ।

[2] রহামাতুলিল আলামীন ১ম খণ্ড যাদুল মাযাদ ১ম খণ্ড ২৪ পৃঃ।

তো দূরের কথা বরং আরও গভীর মনোযোগের সঙ্গে কান পেতে তারা তার শুনতে থাকল। তাদের অন্তরে ভিন্নমুখী কোন ভাবেরই উদ্রেক হল না। তারপর নবী কারীম ﷺ যখন এ সূরার শেষের আয়াত সমূহ পাঠ করতে থাকলেন তখন তাদের অন্তরে কম্পন সৃষ্টি হতে থাকল। যখন তিনি আল্লাহর নির্দেশ-সম্বলিত শেষের আয়াতটি পাঠ করলেন :

﴿فَاسْجُدُوا لِلَّهِ وَاعْبُدُوا﴾ [النجم: ٦٢]

'তাই, আল্লাহ্‌র উদ্দেশে সেজদায় পতিত হও আর তাঁর বন্দেগী কর।' [সাজদাহ] [আন-নাজম (৫৩) : ৬২][১]

কিন্তু পরক্ষণেই যখন ভাবাবিষ্ট অবস্থা থেকে তাঁরা স্বাভাবিকতায় প্রত্যাবর্তন করলেন তখন উপলব্ধি করতে সক্ষম হলেন যে, আল্লাহর কুরআনের অলৌকিকত্ব তাদের স্বকীয়তা বিনষ্ট করে দিয়েছে যার ফলে তাঁরা আল্লাহর উদ্দেশ্যে সিজদাহ করতেও বাধ্য হয়েছেন। অথচ যাঁরা আল্লাহর উদ্দেশ্যে সেজদাহ করেন তাদের সমূলে ধ্বংস করার জন্য তাঁরা বদ্ধপরিকর। এমন এক অবস্থার প্রেক্ষাপটে তাঁরা আত্মগ্লানির অনলে দগ্ধীভূত হতে থাকেন। তাঁদের এ শোচনীয় মানসিক অবস্থার আরও একটি ঘটতে থাকে যখন অনুপস্থিত অন্যান্য মুশরিকগণ এ আচরণের জন্য তাঁদের লজ্জা দিতে ও নিন্দা জ্ঞাপন করতে থাকেন।

এ ত্রিশংকু অবস্থা থেকে আত্মরক্ষা এবং তাঁদের সমালোচনা মুখর মুশরিকগণের দৃষ্টির মোড় পরিবর্তনের উদ্দেশ্যে তাঁরা রাসূলুলাাহ ﷺ-এর নামে অপবাদ দিয়ে একটি অপপ্রচার শুরু করলেন। তাঁরা একটি নির্জলা মিথ্যাকে নানা রূপ ও রং দিয়ে রাসূলুল্লাহ ﷺ-এর নামে প্রচার শুরু করলেন যে, তিনি তাঁদের প্রতিমা সমূহের ইজ্জত ও সম্মানের প্রসঙ্গ উল্লেখ করে বলেছেন ঃ

(تلك الغرانيـــق العلى، وإن شفاعتهم لترتجى)

অথচ তা ছিল মিথ্যা। নবী করীম ﷺ-এর সঙ্গে সিজদাহ করে তাদের ধারণায় তারা যে ভুলটি করেছিলেন তার গ্লানি থেকে মুক্তিলাভের উদ্দেশ্যেই তাঁদের এ অপপ্রচার। নবী ﷺ সম্পর্কে সর্বদাই যাঁরা মিথ্যা কুৎসা রটনা এবং নানা অপপ্রচারে লিপ্ত থাকতেন এ ক্ষেত্রেও যে তাঁরা তা করবেন তাতে আশ্চর্য হওয়ার কিছুই নেই। বরং এটাই স্বাভাবিক যে, যে কোন সূত্রে যে কোন মুহূর্তে নবী ﷺ-এর নির্মল চরিত্রে কলংক লেপন করতে তারা কখনই কুণ্ঠা বোধ করবেন না।[2]

যা হোক, কুরাইশ মুশরিকগণের সিজদাহ করার খবর আবিসিনিয়ায় হিজরতকারী মুসলিমগণের নিকটও গিয়ে পৌঁছিল। কিন্তু সেই সংবাদের রকম-সকম ছিল ভিন্ন। মানুষের মুখে মুখে প্রচারিত কথার সঙ্গে স্বাভাবিকভাবেই যেমন নানা রং-চংয়ের সংযোজন ও সংমিশ্রণ ঘটে যায় এ ক্ষেত্রেও হল ঠিক তাই। আবিসিনিয়ায় অবস্থানকারী মুহাজিরগণ খবর পেলেন যে, মক্কার কুরাইশগণ মুসলিম হয়ে গিয়েছেন। এ কথা শোনা মাত্রই স্বদেশে প্রত্যাবর্তনের জন্য অনেকেরই মনে ব্যগ্রতা পরিলক্ষিত হল এবং পরবর্তী শওয়াল মাসেই তাঁদের একটি দল মক্কা অভিমুখে যাত্রা করলেন। কিন্তু মক্কা থেকে তাঁরা এক দিনের পথের দূরত্বে অবস্থান করছিলেন তখন প্রকৃত ঘটনা সম্পর্কে অবগত হয়ে তাঁরা বুঝতে পারেন যে, ব্যাপারটি যেভাবে তাঁদের নিকট চিত্রিত করা হয়েছে প্রকৃত ঘটনাটি তা নয়। তাই দলের কিছু সংখ্যক লোক আবিসিনিয়ায় অভিমুখে পুনরায় যাত্রা করলেন এবং কিছু সংখ্যক সঙ্গোপনে কিংবা কুরাইশগণের আশ্রয়ে মক্কায় প্রবেশ করলেন।[3]

**আবিসিনিয়ায় দ্বিতীয় বার হিজরত (الهجرة الثانية إلى الحبشة) :**

এর পর মক্কা প্রত্যাগত মুহাজিরগণের উপর বিশেষভাবে এবং অন্যান্য মুসলিমগণের উপর সাধারণভাবে কুরাইশগণের অন্যায়, অত্যাচার ও উৎপীড়ন বহুলাংশে বৃদ্ধি পেল। শুধু মুহাজিরগণই নন, এমন কি তাঁদের

---

[1] সহীহ বুখারীতে এ সিজদার ঘটনাটি ইবনে মাসউদ ও ইবনে আব্বাস (رضي الله عنهما) থেকে সংক্ষিপ্ত আকারে বর্ণিত হয়েছে। বাবু সাজাদাতিন্নাজমি এবং বাবু সুজূদিল মুশরিকীন ১ম খণ্ড ১৪৬ পৃঃ ও বাব মালাকিয়্যান নাবিয়্যি ফী অসহাবুহু ১ম খণ্ড ৫৪৩ পৃঃ। দ্রষ্টব্য।

[2] বিশেষজ্ঞগণ এ বর্ণনা সূত্রের সমস্ত পথগুলো যাচাই করার পরে এ ফলাফলের গ্রহণ করেছেন।

[3] যাদুল মায়াদ ১ম খণ্ড ২৪ পৃঃ এবং ২য় খণ্ড ৪৪পৃঃ, ইবনে হিশাম ১ম খণ্ড ৩৬৪ পৃঃ।

পরিবার পরিজনও এ নির্যাতনের হাত থেকে নিস্তার পেল না। এর কারণ হচ্ছে ইতোপূর্বে কুরাইশগণ যখন অবগত হয়েছিলেন যে, আবিসিনিয়ায় মুহাজিরগণের সাথে নাজ্জাশী অত্যন্ত স্বহৃদয়তার সঙ্গে আচরণ করছেন এবং নানাভাবে তাঁদের প্রতি মদদ জুগিয়ে চলেছেন তখন মনে মনে তারা অধিকতর প্রতিহিংসাপরায়ণ হয়ে ওঠেন এবং সুযোগের জন্য অপেক্ষা করতে থাকেন। মুহাজিরগণ যখন মক্কায় প্রত্যাবর্তন করলেন তখন আপনা থেকেই সে সুযোগ তাঁরা পেয়ে গেলেন।

মুসলিমদের উপর প্রতিহিংসাপরায়ণ কুরাইশদের জুলুম-নির্যাতনের মাত্রা বৃদ্ধি পাওয়ার প্রেক্ষাপটে রাসূলুল্লাহ ﷺ পরামর্শ দিলেন পুনরায় আবিসিনিয়ায় হিজরত করতে। কিন্তু প্রথম হিজরতের তুলনায় দ্বিতীয় হিজরতের সময় কুরাইশগণ সচেতন ছিলেন না। কিন্তু অতন্দ্র প্রহরীর মতো এখন তাঁরা সচেতন এবং যে কোন মূল্যে এ ধরণের প্রচেষ্টা প্রতিহত করার ব্যাপারে বদ্ধপরিকর ছিলেন।

কিন্তু আকাঙ্খিত উদ্দেশ্য সাধনে সাফল্য লাভের ব্যাপারে কুরাইশগণের তুলনায় মুসলামানদের সচেতনতা ও ঐকান্তিকতার মাত্রা ছিল অনেক গুণে বেশী। উপরন্তু নিরীহ, নির্দোষ এবং ন্যায়নিষ্ঠ মুসলিমদের প্রতি ছিল আল্লাহ তা'আলার বিশেষ অনুগ্রহ। যার ফলে কুরাইশগণের তরফ থেকে কোন অনিষ্ট কিংবা প্রতিবন্ধকতা আসার পূর্বেই তাঁরা সহীহ সালামতে গিয়ে পৌঁছিলেন হাবশের সম্রাটের দরবারে।

দ্বিতীয় দফায় সর্বমোট ৮২ জন কিংবা ৮৩ জন পুরুষ হিজরত করেছিলেন (এর মধ্যে আম্মার (رضي الله عنه)-এর হিজরত সম্পর্কে মত পার্থক্য রয়েছে) এবং ১৮ কিংবা ১৯ জন মহিলা ঐ দলে ছিলেন।[1] আলামা সোলাইমান মানসুরপুরী দৃঢ়ভাবে মহিলা মুহাজিরগণের সংখ্যা ১৮ বলেছেন।[2]

**আবিসিনিয়ায় হিজরতকারী মুহাজিরগণের বিরুদ্ধে কুরাইশ ষড়যন্ত্র (مكيدة قريش بمهاجري الحبشة) ঃ**

জান-মাল ও ঈমান রক্ষার্থে মুসলিমগণ দেশত্যাগ করে আবিসিনিয়ায় গিয়ে সেখানে শান্তি স্বস্তি লাভ করায় কুরাইশগণের দারুণ গাত্রদাহ সৃষ্টি হয়ে যায়। এ প্রেক্ষিতে আমর বিন আস এবং গভীর জ্ঞানগরিমার অধিকারী আবদুল্লাহ বিন রাবিয়াহকে (যিনি তখনো ইসলাম ধর্ম গ্রহণ করেন নি) নাজ্জাশীর নিকট প্রেরণ করার জন্য দূত মনোনীত করা হয়। তারপর সম্রাট নাজ্জাশী এবং বেতরীকগণের (খ্রীষ্টান ও অগ্নিপূজকদের পুরোহিত) জন্য বহু মূল্যাবান উপঢৌকনসহ দূত দ্বয়কে দৌত্যকর্ম সম্পাদনের উদ্দেশ্যে আবিসিনিয়ায় প্রেরণ করা হয়।

আবিসিনিয়ায় পৌঁছে তারা সর্বপ্রথম বেতরীক পুরোহিতগণের দরবারে উপস্থিত হয়ে উপঢৌকন প্রদান করেন। তারপর তাঁদের নিকট সেই সকল বিবরণ ও প্রমাণাদি উপস্থাপণ করেন যার ভিত্তিতে মুসলিমগণকে হাবশ হতে বাহির করার উদ্যোগ নিয়েছিল। যদি সেই সকল বিররণ ও প্রমাণাদির তেমন কোন ভিত্তিই ছিল না, তবুও উপঢৌকনের সুবাদে বেতরীকগণ (প্রাদীগণ) এ ব্যাপারে একমত হলেন যে, মুসলিমগণকে হাবশ হতে বহিস্কার করার ব্যাপারে সম্রাট নাজ্জাশীকে তাঁরা পরামর্শ দিবেন। বেতরীকগণের নিকট থেকে সহযোগিতা লাভের আশ্বাস পেয়ে কুরাইশ দূতেরা সম্রাট নাজ্জাশীর দরবারে উপস্থিত হয়ে উপঢৌকন প্রদান করে আরজি পেশ করেন। তাঁদের আরজির বিবরণ হচ্ছে এরূপ ঃ

"হে মহামান্য সম্রাট! আমাদের দেশের কিছু সংখ্যক অবোধ ও অর্বাচির যুবক আমাদের দেশ থেকে পলায়ণ করে আপনার দেশে আশ্রয় গ্রহণ করেছেন। তাঁরা তাঁদের পূর্ব পুরুষগণের নিকট থেকে বংশপরম্পরা সূত্রে চলে আসা ধর্মমত পরিত্যাগ করেছে। আপনার দেশে আশ্রয় গ্রহণ করে আপনার ধর্মমতও গ্রহণ করেন নি। এ হচ্ছে তাঁদের চরম ধৃষ্টতার পরিচায়ক। শুধু তাই নয়, এঁরা নাকি একটা নতুন ধর্মমতও আবিস্কার করেছেন। এর চাইতে আজগুবী ব্যাপার আর কি হতে পারে বলুন। আমাদের গোত্রীয় প্রধান এবং গণ্যমান্য ব্যক্তিগণ, এ সকল অর্বাচিনের পিতামাত, মুরুব্বী ও আত্মীয়-স্বজনগণ তাঁদেরকে স্বদেশে ফেরত পাঠানোর অনুরোধ জানিয়ে

---

[1] যাদুল মায়াদ ১ম খণ্ড পৃঃ ২৪, রহমাতুলিল আলামীন ১ম খণ্ড ৬১ পৃঃ।

[2] রহমাতুলিল আলামীন ১ম খণ্ড ৬১পৃঃ।

আমাদের দু'জনকে দূত হিসেবে দরবারে প্রেরণ করেছেন। আপনি অনুগ্রহ করে আমাদের সঙ্গে ওঁদের ফেরত পাঠানোর ব্যবস্থা করুণ। আমাদের প্রধানগণ এঁদের সম্পর্কে বেশ উঁচু ধারণা পোষণ করেন এবং তাদের অসন্তোষের কারণ সম্পর্কে ওয়াকেবহাল রয়েছেন।'

কুরাইশ দূতেরা সম্রাটের নিকট যখন এ আরজি পেশ করলেন তখন পুরোহিতগণ বললেন, 'মহামান্য সম্রাট! এঁরা উভয়েই খুব যুক্তিসংগত এবং সঠিক কথা বলেছেন। আপনি এঁদের হাতে ঐ দেশত্যাগী যুবকদের সমর্পণ করে দিন। আমাদের মনে হয় এটাই ভাল যে, তাঁরা তাঁদের স্বদেশে ফেরৎ নিয়ে যান।

কুরাইশ দূতগণের কথাবার্তা শ্রবণের পর সম্রাট নাজ্জাশী গভীরভাবে কিছুক্ষণ চিন্তা করে নিয়ে বললেন, 'আলোচ্য বিষয়টির বিভিন্ন দিক সম্পর্কে সুস্পষ্ট ধারণা লাভের পূর্বে কোন কিছু মন্তব্য প্রকাশ করা কিংবা সিদ্ধান্ত নেয়া সমীচীন হবে না। সিদ্ধান্ত নেয়ার পূর্বে বিষয়টির খুঁটি নাটি সম্পর্কে ওয়াকেবহাল হওয়া তাঁর বিশেষ প্রয়োজন। এ প্রেক্ষিতে তাঁর দরবারে উপস্থিত হওয়ার জন্য তিনি মুসলিমদের আহ্বান জানালেন। মুসলিমগণও আল্লাহ তা'আলার কথা স্মরণ করে বিষয়ের খুঁটি-নাটিসহ সকল কথা সম্রাট সমীপে পেশ করার জন্য উত্তম মানসিক প্রস্তুটি সহকারে সম্রাটের দরবারে গিয়ে উপস্থিত হলেন।

সম্রাট নাজ্জাশী তাঁর দরবারে উপস্থিত মুসলিমদের লক্ষ্য করে বললেন, 'যে ধর্মে দীক্ষিত হওয়ার কারণে যুগ যুগ ধরে পূর্ব পুরুষগণের বংশপরম্পরা সূত্রে চলে আসা ধর্ম তোমরা পরিত্যাগ করেছ এবং এমন কি আমাদের দেশে আশ্রিত হয়েও তোমরা আমাদের ধর্মের প্রতি সম্পূর্ণ উদাসীন রয়েছে সে ধর্মটি কোন ধর্ম?'

প্রত্যুত্তরে মুসলিমদের মনোনীত মুখপাত্র হিসেবে জাফর বিন আবু তালিব অকপটে বলে চললেন, 'হে সম্রাট! আমরা ছিলাম অজ্ঞতা, অশ্লীলতা ও অনাচারের অন্ধকারে নিমজ্জিত দুষ্কর্মশীল এক জাতি। আমরা প্রতিমা পূজা করতাম, মৃত জীব-জানোয়ারের মাংস ভক্ষণ করতাম, নির্বিচারে ব্যভিচার ও অশ্লীলতায় লিপ্ত থাকতাম, আত্মীয়দের সঙ্গে সম্পর্ক ছিন্ন করতাম, পাড়া-প্রতিবেশীদের সঙ্গে অন্যায় আচরণ করতাম, আমানতের খেয়ানত ও মানুষের হক পয়মাল করতাম এবং দুর্বলদের সহায়-সম্পদ গ্রাস করতাম, এমন এক অন্ধাকরাচ্ছন্ন সমাজ জীবনে আমরা যখন মানবেতর জীবন যাপন করে আসছিলাম তখন আল্লাহ রাব্বুল আলামীন অনুগ্রহ করে আমাদের মাঝে এক রাসূল প্রেরণ করলেন। তাঁর বংশ মর্যাদা, সততা, সহনশীলতা, সংযমশীলতা, ন্যায়-নিষ্ঠা, পরোপকারিতা ইত্যাদি গুণাবলী এবং চারিত্রিক বৈশিষ্ট সম্পর্কে পূর্ব থেকেই আমরা অবহিত ছিলাম। তিনি আমাদেরকে আহ্বান জানিয়ে বললেন যে, 'সমগ্র বিশ্বা জাহানের স্রষ্টা প্রতিপালক এক আল্লাহ ছাড়া আমরা আর কারো উপসনা করব না। বংশ পরম্পরা সূত্রে এ যাবৎ আমরা যে সকল প্রস্তর মূর্তি বা প্রতিমা পূজা করে এসেছি সে সব বর্জন করব। অধিকন্ত, মিথ্যা বর্জন করে অটুট রাখা, পাড়া-প্রতিবেশীগণের সাথে সদ্ব্যবহার করা, অশীল অবৈধ কাজকর্ম থেকে বিরত থাকা এবং রক্তপাত পরিহার করে চলার জন্য নির্দেশ প্রদান করেন। তাছাড়া মহিলাদের উপর নির্যাতন চালানো কিংবা মহিলাদের অহেতুক অপবাদ দেয়া থেকেও বিরত থাকার জন্য তিনি পরামর্শ দেন। আল্লাহর সঙ্গে শরীক করা থেকে বিরত থাকার জন্যও তিনি পরামর্শ দেন। অধিকন্তু, নামায, রোযা এবং যাকাতের জন্যও তিনি আমাদের নির্দেশ প্রদান করেন।'

এভাবে জাফর অত্যন্ত চিত্তোদ্দীপ এবং মর্মস্পর্শী ভাষায় ইসলামের মূলনীতি এবং বিধি-বিধানগুলো বর্ণনা করলেন। তারপর আবারও বললেন, 'এই পয়গম্বরকে বিশ্বজাহানের স্রষ্টা প্রতিপালক আল্লাহর (মহিমান্বিত পভূর) পয়গম্বর বলে আমরা দৃঢ়ভাবে বিশ্বাস করেছি এবং তাঁর আনীত দ্বীন এলাহীর অনুসরণে দৃঢ় প্রত্যয় ও আত্মবিশ্বাসের সঙ্গে আল্লাহ এবং তাঁর রাসূলের আনুগত্য করে চলছি। সুতরাং আমরা এক এবং অদ্বিতীয় প্রভূ আল্লাহ ইবাদত ছাড়া অন্য কারো ইবাদত করি না এবং বিশ্ব জাহানে কোথাও তাঁর কোন শরীক আছে বলে আমরা বিশ্বাস করি না। পয়গম্বর যে সব কথা, কাজ ও খাদ্য আমাদের জন্য হারাম বলেছেন আমরা সেগুলোকে বিষবৎ পরিত্যাগ করেছি এবং যেগুলোকে হালাল বলেছেন আমরা সেগুলোকে বৈধজেনে তার সদ্ব্যবহার করছি। এ কারণে আরব সমাজের বিভিন্নগোত্র ও সম্প্রদায় আমাদের সঙ্গে দ্বন্দ্বে লিপ্ত হয়েছে। তাঁরা চান এ সত্য, সুন্দর, শাশ্বত ও

